एष भिक्षु महाराज पाण्डवस्मि पुरस्तत ।
निषण्णो वृक्षमूलस्मि एकाग्रो सुसमाहित ।।८।।
द्वीपीव सुतनु चित्त व्याघ्र वा गिरिसानुग ।
सिंह वा गिरिदुर्गस्मि महासिंहो मृगाधिप ।।९।।
ततो च राजा त्वरमानो अमात्या अध्यभापति ।
(१९९) क्षिप्र पन्थ विशोधेथ द्रक्ष्याम पुरुषोत्तम ।।१०।।
ततो च ते राजदूता महामात्रा यशस्विनो ।
क्षिप्र पन्थ विशोधेन्सु स्वय राजा इहेष्यति ।।११।।
ततो च ते राजदूता महामात्रा यशस्विनो ।
गत्वा राज्ञो निवेदेन्सु शुद्धो ते देव पाण्डवो ।।१२।।
ततो च निर्याति राजा सेना च चतुरंगिनी ।
मित्रामात्यपरिवृतो ज्ञातिसंघपुरस्कृतो ।।१३।।
यानातो ओतरित्वान पदसा उपसक्रमे ।
सारायणी कथा कृत्वा एकमन्ते उपाविशि ।।१४।।
निषद्य प्रमुखो राजा बोधिसत्वमध्यभापति ।
उदग्रो त्वमसि राज्ञ अश्वारोहो व सेलको ।।१५।।

---

'হে মহারাজ। এই ভিক্ষু পূর্বদিকস্থিত পাণ্ডব(পর্বতে) এক বৃক্ষমূলে একাগ্রভাবে সুসমাধিনমগ্ন হইয়া উপবিষ্ট রহিয়াছেন'॥ ৮॥

'তিনি দ্বীপীর ন্যায় সুতনুবিশিষ্ট, ব্যাঘ্রের ন্যায় চিত্র বা শবল, পর্বতের সানুগত সিংহের ন্যায় উপলক্ষিত। গিরিদুর্গে তাঁহাকে পশুরাজ মহাসিংহের ন্যায় দেখা যাইতেছিল'॥ ৯॥

তৎপর রাজা ত্বরাযুক্ত হইয়া অমাত্যদিগকে বলিলেন—(১৯৯) 'শীঘ্র পথ বিশোধিত কর—আমরা (সেই) পুরুষোত্তমকে দেখিতে যাইব"॥ ১০॥

তৎপর আবার সেই যশস্বী মহামাত্রশ্রেণীর রাজদূতেরা শীঘ্র পথ বিশোধিত করিলেন—(কারণ,) 'রাজা স্বয়ং সেই পথ দিয়া যাইবেন'॥ ১১॥

তৎপর আবার সেই যশস্বী মহামাত্রশ্রেণীর রাজদূতেরা রাজার নিকট যাইয়া নিবেদন করিল—'হে রাজন্‌! আপনার পাণ্ডব(পর্বত) শুদ্ধ আছে'॥ ১২॥

তদনন্তর রাজাও মিত্র ও অমাত্যগণপরিবৃত হইয়া এবং জ্ঞাতিবর্গ অগ্রে রক্ষা করিয়া নির্গত হইলেন এবং তাঁহার সঙ্গে চতুরঙ্গিণী সেনাও গেল॥ ১৩॥

তিনি যান হইতে অবতরণ করিয়া পদযোগে উপসংক্রান্ত হইলেন এবং সম্ভাষণযোগ্য কথা বলিয়া একপার্শ্বে উপবেশন করিলেন॥ ১৪॥

তাঁহার সম্মুখে বসিয়া রাজা বোধিসত্ত্বকে বলিলেন—'তুমি (কোন) রাজার অশ্বারোহী (সেবকের) ন্যায় শেলক (বা সেলক) বা গমনশীল এবং উদগ্রাকৃতি (উচ্চাকার) থাক'॥ ১৫॥

ददामि भोगं भुंजाहि जातीं चाख्याहि पृच्छितो ।।१६।।

बोधिसत्व आह ।

निजजनपदो राज हिमवन्तस्य पार्श्वतः ।
धनवीर्येण सम्पन्नो कोशलेषु निवासितो ।
आदित्यो नाम गोत्रेण शाकियो नाम जातिये ।।१७।।
ततो कुला प्रव्रजितोहं न कामां अभिप्रार्थये ।
प्रहाणाय गमिष्यामि वेश्मं मुक्त्वा रतनामयं ।।१८।।
तं खो तथा भोतु स्पृशाहि निर्वृतिं
बोधिं च प्राप्तो पुनरागमेसि ।
(२००) मह्यं पि धर्मं कथयेसि गौतम
यमहं श्रुत्वान व्रजेय स्वर्गतिं ।।१९।।

बोधिसत्व आह ।

तं खो महाराज तथा भविष्यति
बोधि स्पृशिष्यामि न मेत्र संशयो ।
प्राप्तो च बोधि पुनरागमिष्यं
धर्मं च ते देशयिष्यं प्रतिशृणोमीति ।।२०।।

---

তোমাকে ভোগের বস্তুসমূহ দিতেছি—ভোগ কর। (তোমার জাতি) জিজ্ঞাসা করিতেছি—তোমার জাতি বল" ॥ ১৬ ॥

বোধিসত্ত্ব বলিলেন—

"হে রাজন্! আমার নিজ জনপদ হিমালয়ের পার্শ্বস্থিত—আমি ধন ও বল-সম্পন্ন হইয়া কোশলদেশে নিবাস করিতাম। আমি গোত্রহিসাবে আদিত্য বা তৎগোত্র-সম্ভূত এবং জাতিহিসাবে শাক্য" ॥ ১৭ ॥

তৎপর কুল হইতে প্রব্রজিত হইয়া আসিয়াছি। আমি কোন কাম্যবস্তুর প্রার্থনা করি না। আমি রত্নময় গৃহ ত্যাগ করিয়াছি প্রণিধান বা শ্রেষ্ঠ ধ্যান অবলম্বনার্থ (অথবা প্রহাণ বা সর্বত্যাগের জন্য)" ॥ ১৮ ॥

(রাজা বলিলেন—)

"তাহা যেন সেইরূপই হয়। তুমি যেন নির্বাণ স্পর্শ বা লাভ করিতে পার। বোধি বা সম্যগ্জ্ঞান প্রাপ্ত হইয়া পুনরায় (এখানে) আসিও। (২০০) হে গৌতম! (তখন) তুমি আমাকে ধর্ম-কথা বলিও—যাহা শুনিয়া আমি স্বর্গে গমন করিতে পারি" ॥ ১৯ ॥

বোধিসত্ত্ব বলিলেন—

"হে মহারাজ! তাহা সেইরূপই হইবে। আমি যে বোধি বা সম্যক্প্রজ্ঞা প্রাপ্ত হইব, সে-বিষয়ে আমার কোন সংশয় নাই। বোধি প্রাপ্ত হইয়া আমি পুনরায়

एष भिक्षु महाराज पाण्डवस्मि पुरस्तत ।
निषण्णो वृक्षमूलस्मि एकाग्रो सुसमाहित ॥८॥
द्वीपीव सुतनु चित्त व्याघ्र वा गिरिसानुग ।
सिंह वा गिरिदुर्गस्मि महासिंहो मृगाधिप ॥९॥
ततो च राजा त्वरमानो अमात्या अध्यभापति ।
(१९९) क्षिप्र पन्थ विशोधेथ द्रक्ष्याम पुरुषोत्तम ॥१०॥
ततो च ते राजदूता महामात्रा यशस्विनो ।
क्षिप्र पन्थ विशोधेन्सु स्वय राजा इहेष्यति ॥११॥
ततो च ते राजदूता महामात्रा यशस्विनो ।
गत्वा राज्ञो निवेदेन्सु शुद्धो ते देव पाण्डवो ॥१२॥
ततो च निर्याति राजा सेना च चतुरंगिनी ।
मित्रामात्यपरिवृतो ज्ञातिसघपुरस्कृतो ॥१३॥
यानातो ओतरित्वान पदसा उपसक्रमे ।
सारायणी कथा कृत्वा एकमन्ते उपाविशि ॥१४॥
निषद्य प्रमुखो राजा बोधिसत्वमध्यभापति ।
उदग्रो त्वमसि राज्ञ अश्वारोहो व सेलको ॥१५॥

---

"হে মহারাজ! এই ভিক্ষু পূর্বদিকস্থিত পাণ্ডব(পর্বতে) এক বৃক্ষমূলে একাগ্রভাবে সুসমাধিনিমগ্ন হইয়া উপবিষ্ট রহিয়াছেন'॥ ৮॥

'তিনি দ্বীপীর ন্যায় সুতনুবিশিষ্ট, ব্যাঘ্রের ন্যায় চিত্র বা শবল পর্বতের সানুগত সিংহের ন্যায় উপলক্ষিত। গিরিদুর্গে তাঁহাকে পশুরাজ মহাসিংহের ন্যায় দেখা যাইতেছিল'॥ ৯॥

তৎপর রাজা ত্বরাযুক্ত হইয়া অমাত্যদিগকে বলিলেন—(১৯৯) 'শীঘ্র পথ বিশোধিত কর—আমরা (সেই) পুরুষোত্তমকে দেখিতে যাইব"॥ ১০॥

তৎপর আবার সেই যশস্বী মহামাত্রশ্রেণীয় রাজদূতেরা শীঘ্র পথ বিশোধিত করিলেন—(কারণ,) 'রাজা স্বয়ং সেই পথ দিয়া যাইবেন'॥ ১১॥

তৎপর আবার সেই যশস্বী মহামাত্রশ্রেণীয় রাজদূতেরা রাজার নিকট যাইয়া নিবেদন করিল—'হে রাজন্! আপনার পাণ্ডব(পর্বত) শুদ্ধ আছে"॥ ১২॥

তদনন্তর রাজাও মিত্র ও অমাত্যগণপরিবৃত হইয়া এবং জ্ঞাতিবর্গ অগ্রে রক্ষা করিয়া নির্গত হইলেন এবং তাঁহার সঙ্গে চতুরঙ্গিণী সেনাও গেল॥ ১৩॥

তিনি যান হইতে অবতরণ করিয়া পদযোগে উপসংক্রান্ত হইলেন এবং সম্ভাষণযোগ্য কথা বলিয়া একপার্শ্বে উপবেশন করিলেন॥ ১৪॥

তাঁহার সম্মুখে বসিয়া রাজা বোধিসত্ত্বকে বলিলেন—"তুমি (কোন) রাজার অশ্বারোহী (সেবকের) ন্যায় শেলক (বা সেলক) বা গমনশীল এবং উদগ্রাকৃতি (উৎফুল্ল) ব্যক্তি"॥ ১৫॥

ददामि भोगं भुंजाहि जातीं चाख्याहि पृच्छितो ॥१६॥

बोधिसत्व आह ।

निजजनपदो राज हिमवन्तस्य पार्श्वतः ।
धनवीर्येण सम्पन्नो कोशलेषु निवासितो ।
आदित्यो नाम गोत्रेण शाकियो नाम जातिये ॥१७॥
ततो कुला प्रव्रजितोहं न कामां अभिप्रार्थये ।
प्रहाणाय गमिष्यामि वेश्मं मुक्त्वा रतनामयं ॥१८॥
तं खो तथा भोतु स्पृशाहि निर्वृतिं
बोधिं च प्राप्तो पुनरागमेसि ।
(२००) मह्यं पि धर्मं कथयेसि गौतम
यमहं श्रुत्वान व्रजेय स्वर्गतिं ॥१९॥

बोधिसत्व आह ।

तं खो महाराज तथा भविष्यति
बोधिं स्पृशिष्यामि न मेत्र संशयो ।
प्राप्तो च बोधिं पुनरागमिष्यं
धर्मं च ते देशयिष्यं प्रतिशृणोमीति ॥२०॥

---

তোমাকে ভোগের বস্তুসমূহ দিতেছি—ভোগ কর। (তোমার জাতি) জিজ্ঞাসা করিতেছি—তোমার জাতি বল" ॥ ১৬ ॥

বোধিসত্ত্ব বলিলেন—

"হে রাজন্! আমার নিজ জনপদ হিমালয়ের পার্শ্বস্থিত—আমি ধন ও বল-সম্পন্ন হইয়া কোশলদেশে নিবাস করিতাম। আমি গোত্রহিসাবে আদিত্য বা তৎগোত্র-সম্ভূত এবং জাতিহিসাবে শাক্য" ॥ ১৭ ॥

তৎপর কুল হইতে প্রব্রজিত হইয়া আসিয়াছি। আমি কোন কাম্যবস্তুর প্রার্থনা করি না। আমি রত্নময় গৃহ ত্যাগ করিয়াছি প্রণিধান বা শ্রেষ্ঠ ধ্যান অবলম্বনার্থ (অথবা প্রহাণ বা সর্বত্যাগের জন্য)" ॥ ১৮ ॥

(রাজা বলিলেন—)

"তাহা যেন সেইরূপই হয়। তুমি যেন নির্বাণ স্পর্শ বা লাভ করিতে পার। বোধি বা সম্যগ্‌জ্ঞান প্রাপ্ত হইয়া পুনরায় (এখানে) আসিও। (২০০) হে গৌতম! (তখন) তুমি আমাকে ধর্ম-কথা বলিও—যাহা শুনিয়া আমি স্বর্গে গমন করিতে পারি" ॥ ১৯ ॥

বোধিসত্ত্ব বলিলেন—

"হে মহারাজ! তাহা সেইরূপই হইবে। আমি যে বোধি বা সম্যক্‌প্রজ্ঞা প্রাপ্ত হইব, সে-বিষয়ে আমার কোন সংশয় নাই। বোধি প্রাপ্ত হইয়া আমি পুনরায়

वोधिसत्व उद्रकं रामपुत्रं अल्लीनो नायं मार्गो निर्याणिकोति। ततोपसंक्रम्य गया गतो। गयाशीर्षे पर्वते तिस्रो उपमा प्रतिभायेन्सुः। ततो उरुविल्वा गतो पिण्डाय प्रविष्टो। काश्यपो पूरणो उरुविल्वा पिण्डाये प्रविष्टो।

नीवरणं विजहित्वा शृणोथ एकाग्रमानसा सर्वे।
यथा पुरिमजिनसंगमो यशस्विनो वोधिसत्वस्य ॥१॥
प्रव्रज्यायम्युपेत्वा अराड़उद्रक वने अपरितुष्टो।
प्रक्रमि दिशं प्रदक्षिणा पुरिमजिन निसेवितं देशं ॥२॥
पिण्डाय प्रतिचरन्तो उरुविल्वां प्राप्तो कनकनिष्कनिभो।
ग्रामिकघरं आगमि नरनारिसमाकुल काले ॥३॥
अथ ग्रामिकस्य धीता नामेन सुजाता पण्डिता कुलीना।
तं दृष्ट्वा राजपुत्रं प्रकम्पिता प्रीतिवेगेन ॥४॥
अश्रूणि प्रवर्तयन्ति पुरतो स्थिता हि सपतिस्स गौरवा।
(२०१) आलपति राजपुत्रं मा त्वं निवर्तयथ नरवर ॥५॥

(এখানে) আসিব। আমি প্রতিশ্রব বা প্রতিজ্ঞা করিতেছি যে তখন আমি আপনাকে ধর্মের দেশনা বা উপদেশ প্রদান করিব" ॥ ২০ ॥

বোধিসত্ত্ব রামপুত্র উদ্রকের সহিত সংলগ্ন বা মিলিত হইলেন, (কিন্তু) তাঁহার উপদিষ্ট পথটিকে তিনি নির্বাণগামী মনে করিলেন না। সেখান হইতে অপক্রান্ত হইয়া তিনি গয়াতে গেলেন। গয়াশীর্ষ-নামক পর্বতে তাঁহার নিকট তিনটি উপমা প্রতিভাত হইল। তৎপর (তিনি) উরুবিল্বায় পিণ্ডলাভার্থ যাইয়া প্রবেশ করিলেন। কাশ্যপ পূরণও (তখন) পিণ্ডলাভার্থ উরুবিল্বায় প্রবেশ করিয়াছিলেন।

নীবরণ (বা কামাদি বিঘ্ন) ত্যাগ করিয়া তোমরা সকলে একাগ্রচিত্তে শ্রবণ কর, কেমন করিয়া (এই) যশস্বী বোধিসত্ত্ব পূর্ব জিন বা বুদ্ধগণের সহিত সঙ্গত বা মিলিত হইয়াছিলেন ॥ ১ ॥

প্রব্রজ্যা বা সন্ন্যাস-জীবন পালনার্থ তিনি বনমধ্যে অরাড় ও উদ্রক (ঋষির) নিকট উপস্থিত হইয়া অপরিতুষ্ট মনে দক্ষিণ দিকে প্রক্রান্ত হইলেন—সেই দিক পূর্ববর্তী জিনগণের নিষেবিত দেশ ছিল ॥ ২ ॥

পিণ্ডার্থ ভ্রমণ করিতে করিতে সেই কনকনির্মিত নিষ্ক(মুদ্রা) সদৃশ উজ্জ্বল (বোধিসত্ত্ব) উরুবিল্বায় গেলেন এবং কালে নরনারী সমাকুল এক গ্রামিকের ঘরে উপস্থিত হইলেন ॥ ৩ ॥

অনন্তর গ্রামিকের সুজাতা-নাম্নী পণ্ডিতা ও কুলীনা দুহিতা সেই রাজপুত্রকে দেখিয়া প্রীতির বেগে প্রকম্পমানা হইল ॥ ৪ ॥

সম্মুখে অবস্থিতা সেই (সুজাতা) সৎকারস্বীকারের গৌরবে অশ্রুপাত করিলেন এবং (২০১) রাজপুত্রকে বলিলেন—"হে নরশ্রেষ্ঠ! তুমি আজ (এখান হইতে) নির্বর্তিত হইও না" ॥ ৫ ॥

चन्द्रप्रतिपूर्णवदन मा गा नित्यन्तु सर्वतो निगमा।
अतृप्ता हि मम नयना वीर निरीक्षमाणाये ॥६॥
किं तु खु सुचारुविक्रम सुरूपलक्षण वराभरणधारि।
प्रक्रमसि अतृप्ताया सर्वान्धिकृतो य मे हृदय ॥७॥
सा श्रुणति देवताना गिरा नभगताना च भापन्ता।
एप खलु कपिलवस्तुतो शुद्धोदनराजवरपुत्रो ॥८॥
सा तस्य दर्शनतृपा निर्धावित्ता गुणशाता कीर्तयति।
वरपुरुप विप्रहीनो सवन्धुजनस्य कथ आसी ॥९॥
प्रमदागणसपरिवृता रुदन्ति अनुगच्छन्ति कनकवर्ण।
परिदेवते च करुण अटविवनमुखे प्रपद्यन्त ॥१०॥
सुखिता वनेषु सकुला मृगा च वनदेवा वनराजा च।
ये राजहसगतिक वीक्षन्ति वनेचर वीर ॥११॥
सुकुमारफुल्लगात्र कमलदलनिभेहि पादरतनेहि।
कथमाक्रमसि वसुधा तृणकुशशरसस्तृतविदुर्गा ॥१२॥

---

"হে পরিপূর্ণ চন্দ্রের ন্যায় বদনবিশিষ্ট! এই নিগম (ক্রয়বিক্রয়নগর) হইতে তুমি অন্য সর্বত্র সর্বকালের জন্য চলিয়া যাইও না। যেহেতু, হে বীর! তোমাকে নিরীক্ষণ করিয়া আমার নয়নদ্বয় অতৃপ্ত রহিয়াছে"॥ ৬॥

"হে সুচারুবিক্রম (পদবিক্ষেপ) বিশিষ্ট, সুরূপলক্ষণবিশিষ্ট, ও উৎকৃষ্ট আভরণধারিন্! অতৃপ্ত আমার হৃদয় যে সর্বভাবে অন্ধকারাচ্ছন্ন হইবে, তুমি কেন যাইবে?"॥ ৭॥

আকাশগত দেবতাদিগকে সে (সুজাতা) এইরূপ বাক্য বলিতে শুনিল—"এই ব্যক্তি, কিন্তু, কপিলবস্তুর শুদ্ধোদন রাজার শ্রেষ্ঠ পুত্র হন"॥ ৮॥

সে (সুজাতা) তাঁহার দর্শনতৃষ্ণাবশতঃ নির্বাবিত হইল এবং তাঁহার শত শত গুণের কথা কীর্তন করিল—(এবং বলিল) কেমন করিয়া এই বরপুরুষ বান্ধবসহ সব লোক ছাড়িয়া আসিয়াছেন॥ ৯॥

প্রমদাগণ পরিবৃত হইয়া সে (সুজাতা) কনকবর্ণবিশিষ্ট (রাজপুত্রের) অনুগমন করিতে করিতে, তাঁহার বনপ্রবেশ কালে রোদন সহকারে, করুণভাবে বিলাপ করিতে লাগিল॥ ১০॥

'রাজহংসের গতিবিশিষ্ট এই বীরকে বনে ভ্রমণ করিতে দেখিয়া বনসমূহমধ্যে কুলের সকল জন্তু সহ মৃগগণ, বনদেবগণ ও বনরাজ (স্বয়ং) সুখ অনুভব করিবে'॥ ১১॥

'তুমি তোমার সুকুমার পুষ্পতুল্য গাত্র ও কমলদলসদৃশ উৎকৃষ্ট পাদদ্বয় লইয়া কিপ্রকারে তৃণ, কুশ ও শর (নলবিশেষ) দ্বারা আচ্ছাদিত ও বিশেষভাবে দুর্গম ভূমির উপর দিয়া চলিবে?'॥ ১২॥

मृष्टान्नरससमुदितो नानारसप्रवरवृंहितशरीरो ।
मूलफलपत्रभक्षो भेष्यसि कथं निर्झरवनान्ते ।।१३।।
कनकगजदन्तपादे वरास्तरे कुसुमसंकुले शयने ।
सुपियान कथं शयिष्यसि तृणकुशशरसंस्तृततलेषु ।।१४।।
श्रुणियान वरेन्द्र भवने पटहत्रिपुष्करनिनादसंगीति ।
(২০২) श्रोष्यसि खरां भयकरा संहर्षितगजगर्जितनिनादां ।।१५।।
मूलफलपत्रसफला ते भवतु दिशा अनुग्रमृगसंघा ।
मा तृषितभुक्षितस्य ते शिला तपे वनेचर शरीरं ।।१६।।
ग्रीष्मपरितापितस्य ते भवतु सलिलगर्भमण्डपोपवनं ।
शिशिरे च विगतजलदो दिवाकरो भातु गिरिदरीषु ।।१७।।
राक्षसयक्षभुजंगपरिवार तव देवगर्भसुकुमारं ।
नक्षत्रचन्द्रप्रवर हृदयनयननन्दनशरीरं ।।१८।।
सो विन्ध्यपादपार्श्वे गजवर इव पद्मिनीमभिलपन्तो ।
प्रविशति तपोवनं तं शृणोथ विविधं वनवरस्य ।।१९।।

---

"মিষ্টান্নের রসদ্বারা পরিপুষ্ট এবং নানাপ্রকার শ্রেষ্ঠ বসময় দ্রব্যদ্বারা বর্ধিত দেহ হইয়া, তুমি কিপ্রকারে নির্ঝরসমন্বিত বনান্তে মূল, ফল ও পত্রভক্ষণকারী হইয়া রহিবে?" ॥ ১৩ ॥

"তুমি গজদন্তনির্মিত পাদবিশিষ্ট, শ্রেষ্ঠ আস্তরণসমন্বিত ও পুষ্পাকীর্ণ শয্যায় ঘুমাইয়া, (এখন) তৃণ, কুশ ও শরসংস্তৃত তলভূমিতে কি-প্রকারে শুইবে?" ॥ ১৪ ॥
"শ্রেষ্ঠ রাজভবনে পটহ, ত্রিপুষ্কর-নাম ভেরীবিশেষের শব্দযুক্ত সঙ্গীত শুনিয়া, (২০২) তুমি এখন রুষ্ট গজগণের কর্কশ ও ভয়ঙ্কর গর্জনশব্দ শুনিবে" ॥ ১৫ ॥

"তোমার (বাস)-দিক্ যেন ফল, মূল ও পত্রসমন্বিতা এবং নম্র মৃগকুলযুক্তা হয় এবং হে বনেচর! তৃষ্ণা ও ক্ষুধায় কাতর হইলে শিলা (পর্বতপ্রস্তর) যেন তোমার শরীরটিকে তপ্ত না করে" ॥ ১৬ ॥

"গ্রীষ্মে পরিতাপগ্রস্ত হইলে তোমার তপোবন যেন সলিলগর্ভ মণ্ডপ বা কুঞ্জবিশিষ্ট হয় এবং শীতকালে তোমার গিরিগুহাসমূহে যেন মেঘমুক্ত দিবাকর আলোক দেয়" ॥ ১৭ ॥

"দেবশিশুর ন্যায় সুকুমার তোমার শরীর যেন (রক্ষার্থ) রাক্ষস, যক্ষ ও সর্পগণ-দ্বারা পরিবৃত থাকে—যে শরীর নক্ষত্র ও চন্দ্রের ন্যায় প্রকৃষ্ট হৃদয় ও নয়নের আনন্দবিধায়ক" ॥ ১৮ ॥

পদ্মিনীলাভের অভিলাষকারী শ্রেষ্ঠ গজের ন্যায় সেই (বোধিসত্ত্ব) বিন্ধ্যপর্বতের পাদপার্শ্বে প্রবেশ করিলেন। তোমরা সেই বনবরের বিবিধপ্রকার তপোবনের কথা শ্রবণ কর ॥ ১৯ ॥

क्वचि रक्तपल्लवलता तरुणतरुकुसुममंजलिकेरण्ये ।
क्वचि वनदेवोपतप्ता क्वचित् क्रमतकुञ्जरविभग्ना ।।२०।।
क्वचिद् विपुलघनपलाशप्रलम्बफलैः तरु अलंकृत अगम्यैः ।
क्वचि जीर्णो कोटरतरु वनपादपगुल्मवृतमूलो ।।२१।।
क्वचि पद्मसरो सुरूपो क्वचि गिरिसरितालाभो वनः वीराः ।
तापसकुलाश्रमा क्वचि कोकिलशुकमोर परिगीता ।।२२।।
क्वचिद् विवरतृणजागला क्वचित्. . . .शरपल्लवरक्ता ।
क्वचित् रुरुचमरमहिषा क्वचित् क्वचिद् व्याघ्रसिंहगणाः ।।२३।।
क्वचि रक्तपल्लवलता तरुणतरुप्रलम्बिता नाना ।
(२०३) उद्यानगमनश्रान्ता प्रमदायो विय निद्रायन्त्यो ।।२४।।
क्वचि कुरवकतरुशिखरोप्रकुसुमितो व्यक्तपुष्पसुविबुद्धो ।
निद्रागलितनयनाना नारीणामिव विबुद्धाना ।।२५।।
मधुरपवनेरिता क्वचि नानाद्रुमकुसुमचित्रवनशाखा ।
आलम्बन्ति परस्पर प्रमदा सलीला वियान्योन्य ।।२६।।

---

এই তরুণ তরুসমূহের কুসুমমঞ্জরীবহুল (এই) অরণ্য মধ্যে কোথাও রক্ত-বর্ণের পল্লববিশিষ্ট লতাসমূহ (দৃষ্ট হইতেছে), কোথাও (সেগুলি) বনদেবতাগণদ্বারা (অগ্নি) দগ্ধ হইতেছে, কোথাও বা (সেগুলি) হস্তীর পাদবিক্ষেপে ভগ্ন হইতেছে॥ ২০॥

কোথাও কোন বৃক্ষ (হস্তদ্বারা) অপ্রাপ্য এবং বিপুল ও ঘন পত্রাবলীর মধ্যে প্রলম্বমান ফলসমূহদ্বারা অলঙ্কৃত (লক্ষিত হইতেছে); আবার কোথাও জীর্ণ ও কোটরবহুল তরু বনবৃক্ষসমূহের মূলদ্বারা বেষ্টিত রহিয়াছে॥ ২১॥

হে বীর! কোথাও সুন্দর পদ্মসরোবর রহিয়াছে; কোথাও বনটি গিরি-নদীকে লাভ করিয়াছে, আবার কোথাও তাপসকুলের আশ্রমসমূহ কোকিল, শুক ও ময়ূরগণের গীতশব্দদ্বারা নিনাদিত হইতেছে॥ ২২॥

কোথাও জাঙ্গলভূমি বিবর ও তৃণযুক্ত রহিয়াছে, কোথাও শর (বা নল) গাছ-গুলি রক্তবর্ণ পল্লববিশিষ্ট রহিয়াছে, আবার কোন কোন স্থানে রুরু ও চমরমৃগ এবং মহিষেরা বিচরণ করিতেছে; কোন কোন স্থানে আবার ব্যাঘ্র ও সিংহগণ রহিয়াছে॥ ২৩॥

কোথাও নানাপ্রকার রক্তপল্লববিশিষ্ট লতাসমূহ, (২০৩) উদ্যান ভ্রমণে শ্রান্ত হইয়া নিদ্রায়মাণ প্রমদাগণের ন্যায়, তরুণ তরুগাত্রে প্রলম্বিত রহিয়াছে॥ ২৪॥

(নিদ্রা হইতে) জাগরিত নিদ্রাক্রান্তনয়নবিশিষ্ট নারীগণের ন্যায়, কুরবকতরু-সমূহের কুসুম(কলিকা)যুক্ত শিখরগুলি কোথাও প্রকাশমান পুষ্পশোভায় যেন চাহিয়া রহিয়াছে॥ ২৫॥

লীলা (বা ক্রীড়া) রত ললনাদিগের ন্যায়, কোন কোন স্থানে মধুর পবনে

न्यकवनशाखा प्रकुसुमिता भारमप्रसहमाना ।
ता. . .सहोदरमिव वत्सला प्रमदा ।।२७।।
ञ्शुका कुसुमिता वनराजिवनान्तरे गुरुकुले वा(व) ।
ोत्तरीया प्रमदा विपुलाक्षियो वनिता ।।२८।।
वसुमतिप्रदेशो नवसपुष्पितपुष्पै सछन्नो ।
भरितवसना सललितशयना नववधु व ।।२९।।
ठिनकण्टकलता मृगमहिषवराहाण पदनिकेता ।
र आहताना मृगान रुधिरेण सिक्तानि ।।३०।।
ाजकरकनिकरो क्षिति गले (क्षितितले वा क्षितिञ्चले ?)
पटपाण्डरास्तरणकल्पा ।
व्याघ्रकेशरिहता विषादित नरवारण वराहा ।।३१।।
राक्षसप्रलापा पिशाचकुम्भाण्डभैरवरुतानि ।
गुह्यकभणितानि निशासु पवनेषु प्रचरन्ति ।।३२।।

---

ানের মধ্যে নানা বৃক্ষসমূহের কুসুমবিচিত্র শাখাসমূহ পরস্পরকে
ালিঙ্গন করিতেছে ॥ ২৬ ॥
ার প্রতি স্নেহপ্রবণা মহিলাদিগের ন্যায়, প্রকৃষ্টভাবে কুসুমিত কুপ্যক-
বৃক্ষসমূহের, অথবা, সঞ্চালিত বা আলোড়িত বনবৃক্ষসমূহের)
) ভার সহিতে না পারিয়া কোন কোন স্থানে কম্পিত হইতেছে॥ ২৭ ॥
বা গুরুগৃহে রক্তবর্ণের উত্তরীয় বা প্রাবারকবস্ত্রধারিণী
ন্দনবী (বা যুবতী) স্ত্রীলোকদিগের ন্যায়, কোথাও বনরাজির
কবৃক্ষসমূহ (রক্ত) কুসুমসমন্বিত লক্ষিত হইতেছে॥ ২৮ ॥
ভূমিবিভাগ নবপ্রস্ফুটিত পুষ্পসমূহদ্বারা সংচ্ছন্ন হইয়া, আভরণভরে
পরিধান করিয়া সললিতভাবে শয়নকারিণী নববধূর ন্যায় প্রতীয়মান

মৃগ, মহিষ ও বরাহগণের পদদ্বারা চিহ্নিত (অর্থাৎ দলিত) কঠোর
শবরগণের শরদ্বারা আহত মৃগসমূহের রক্তদ্বারা সিক্ত লক্ষিত
।
(মৃত) হস্তীদিগের করঙ্ক (বা কর্পর, বা শিরোস্থি)সমূহ ক্ষিতিতলে
স্তরণ সদৃশ লক্ষিত হইতেছিল, আবার কোথাও নর (মনুষ্য) ও রাবণ
ষাদিত (বিষাদগ্রস্ত) করিতে সমর্থ বরাহসমূহ ব্যাঘ্র ও সিংহদ্বারা হত
॥
হানে রাক্ষসদিগের প্রলাপবচন, কোন স্থানে পিশাচ ও কুম্মাণ্ডদিগের

क्वचित् निशासु जलधरा गर्जन्ति प्रतिनन्दन्ति व्यालगणा ।
(२०४) . . .भैरवकरा करोन्ति रूपाणि च बहूनि ॥३३॥
पादपवनस्मिं तस्मिं विहरति सो सर्वलोकहितकामो ।
चण्डमृगराक्षसानां हृतबहुमानेन यो रम्यो ॥३४॥
अथ आत्मनो मृगपतिः सर्वजगहितं ततो विशेषेण ॥
प्रार्थयति सत्वसारो सत्वान तदपिदमाश्चर्यं ॥३५॥
एकैकसत्वमोक्षणे यदि कल्पमसंख्यं सर्वसत्वानां ।
दुःखमनुभोमि तारेष्यं सर्वसत्वानां व्यवसितमिदं ॥३६॥
सत्वसारस्य षड्वर्षा दुष्करं वने चरित्वा कर्मक्षये ।
स्मृति लब्धा यत्र पथास्मि गतो नायं मार्गो मोक्षाये ॥३७॥
अस्ति तस्मि मति पूर्वे जंबुद्रुमे शाक्यराजमुद्याने ।
प्रथमं ध्यानं समादयि स भविष्यति बोधिये मार्गो ॥३८॥

---

ভয়ঙ্কর রব (শ্রুত হইতেছে); আবার কোথায়ও গুহ্যকাদিগের কথোপকথন রাত্রিযোগে পবনে প্রচারিত হইতেছে॥ ৩২॥

কোথাও রাত্রিকালে মেঘসমূহ গর্জন করিতেছে ও ব্যালগণ (শ্বাপদ জন্তুরা) আনন্দ ভোগ করিতেছে; (২০৪) (অন্যত্র) ভয়ঙ্কর (পশুরা ?) বহুপ্রকার রূপ ধারণ করিতেছে॥ ৩৩॥

সেই বৃক্ষবনে সেই সর্বলোকের হিতকামী (বোধিসত্ত্ব) বাস করিতেছিলেন—যিনি চণ্ড বা নির্দয় মৃগ ও রাক্ষসগণেরই বহুমান (সৎকার) আকর্ষণ করিয়া রমণীয় হইয়াছিলেন॥ ৩৪॥

সেই ইহাও এক আশ্চর্যের বিষয় যে, তিনি সত্ত্বগণের সারাবশিষ্ট ও সর্বমৃগ বা পশুগণের অধিপতি হইয়াও, যেরূপ নিজের জন্য, তদপেক্ষা অধিকভাবে জগতের সর্ব সত্ত্বের জন্য হিত কামনা করিতেছেন॥ ৩৫॥

এক একটি সত্ত্ব বা জীবের মোক্ষের জন্য যদি আমি অসংখ্য কল্প সব সত্ত্বের দুঃখ অনুভব করি, তথাপি আমি সর্বসত্ত্বের তরণ বা উদ্ধার সাধন করিব—ইহাই আমার সংকল্প॥ ৩৬॥

কর্মক্ষয়ের জন্য ছয় বৎসর ব্যাপিয়া বনমধ্যে দুষ্কর (তপস্যাদির) আচরণ করিবার পরে সেই সত্ত্বসার (জীবশ্রেষ্ঠ) (বোধিসত্ত্বের) জ্ঞান হইল—"আমি যে পথে গমন করিয়াছি—তাহা মোক্ষের মার্গ নহে"॥ ৩৭॥

তাঁহার এই মতি বা বুদ্ধি উপস্থিত হইল—"শাক্যরাজের উদ্যানে বহুপূর্বে জম্বুবৃক্ষের মূলে বসিয়া আমি যে প্রথম ধ্যান সম্পাদন করিয়াছিলাম—সেই ধ্যানমার্গই বোধির বা সম্যক্প্রজ্ঞার মার্গ হইবে"॥ ৩৮॥

न च शाक्यं दुर्बलेन कृशेन परिशुष्करुधिरमान्सेन ।
बोधिमभिगन्तु यदहु पुनराहारमभ्यवहरेय ।।३६।।
देवता अवोच मा त्वं आहरयहि मा ते यशो परिहाये ।
वयमोज गात्रेषु तुह्यं उपसंहरिष्यामथ ।।४०।।
तस्यासि अहु सर्वशो सततमनाहार इत्यभिज्ञातो ।
सजश्चे मह्य तेहि उपसहारितं मृषा अस्या ।।४१।।
सो अनृतवचनभीतो अलमिति ता देवता प्रतिक्षिपिय ।
मुद्गकुलच्छ(त्थ)हरेण्डा(णु)फानिकृत यूपमुपभुजे ।।४२।।
(२०५) अनुपूर्वं च शरीरे स्थामं च बलं च सजनेत्वान ।
आहारं समगवेषि उरुविल्वमुपागमि स साधु ।।४३।।
अथ सा पूर्वजनेत्री सुजाता नामेन पण्डितकुलीना ।
न्यग्रोधपादपमूले तिष्ठति मधुपायस गृह्य ।।४४।।
कि ब्रह्मचारि अवचा कर्शितमायासित तव शरीर ।
सा पायस ददत्वा परिकीर्तय राजपुत्रस्य ।।४५।।

---

"যে ব্যক্তি দুর্বল ও কৃশ এবং যাহার রুধির ও মাংস পরিশুষ্ক হইয়া গিয়াছে, তাহার পক্ষে বোধিলাভ করা সম্ভবপর নহে। তাই আমি পুনরায় আহার্য বস্তু ভক্ষণ করিব" ॥৩৯॥

এক দেবতা তখন বলিলেন—"তুমি আহার করিও না, তোমার যশঃ যেন পরিহীন না হয়—আমরা তোমার গাত্রে বল সঞ্চার করিব" ॥ ৪০॥

আবার তখন তাঁহার মনে এই ভাব উদিত হইল—"আমি সর্বত্রই সতত অনাহারী বলিয়া পরিজ্ঞাত হইয়াছি। যদি তাহারাই আমার বল সঞ্চার করিতে পারে—তবে ইহা মিথ্যা প্রতিপন্ন হইবে" ॥ ৪১॥

তিনি সেই অসত্য বচন জন্য ভীত হইলেন এবং "কোন প্রয়োজন নাই" এই বলিয়া সেই দেবতাকে তিরস্কার করিলেন। (এবং তিনি তৎপর) মুদ্গ (মুগ), কুলত্থ ও হরেণু নামক কলায় এবং ফাণি বা গুড়দ্বারা প্রস্তুত যূষ আহার করিলেন ॥ ৪২॥

(২০৫) তিনি ক্রমশঃ শরীরে শক্তি ও বল উৎপাদন করিয়া আহার অন্বেষণ করিতে লাগিলেন এবং তিনি উত্তমরূপে উরুবিল্বায় উপস্থিত হইলেন ॥ ৪৩॥

অনন্তর পূর্ব কোন জন্মের জনয়িত্রী (জননী) সেই সুজাতা-নাম্নী পণ্ডিতা ও উচ্চকুলসম্ভূতা (নারী) এক ন্যগ্রোধবৃক্ষমূলে মিষ্ট পায়স গ্রহণ করিয়া দাঁড়াইয়া রহিয়াছে ॥ ৪৪॥

সে বলিল—"হে ব্রহ্মচারিন্! তোমার শরীর কেন কৃশ ও আয়াসযুক্ত লক্ষিত হইতেছে"? সে রাজপুত্রকে পায়স দান করিয়া (ইহার গুণ) কীর্তন করিল ॥ ৪৫॥

राजऋषिस्य च तस्य ग्रासि मधुपायसं तत्र सुजातं ।।
तां ग्रैवचि पार्थिवसुतो किमर्थमेतं ददसि दानं ।।४६।।
जातिशतानि जनेत्री ग्रभूपि या तस्य शुद्धसत्वस्य ।
सा प्रतिभणेसि मधुरं प्रार्थेमि समृध्यतु मह्यं ।।४७।।
हिमवन्तपादपार्श्वे नगरं कपिलाह्वयं ति विख्यातं ।
दिशविदिशविश्रुतयशं प्रमुदितनरनारिसंकीर्णं ।।४८।।
तस्मिं नगरे कुमारो पुत्रो शुद्धोदनस्य शाक्यस्य ।
ग्रवहाय बान्धवजनं वनं गतो राज्यमुत्सृज्य ।।४९।।
षड्वर्षं तस्य व्रजतो तपोवने उग्रे भैरवे वने ।
दानेन मे तस्य भवति प्रणिधी परिपूरिया ।।५०।।
तेन तपेन वरोयं मार्गेति मे स समृध्यतु ग्रर्थो ।
ग्रहमपि तेन पथेन गच्छेय महानरवरेण ।।५१।।
ततो प्रादुरासि वाचा ग्रन्तरीक्षादमानुषी ।
सुजाते एषो सो धीरो शाक्यराजकुलोदितो ।।५२।।

---

সেই রাজর্ষি (গোতমের) মনে হইল যে সেখানকার পায়স সুজাতা অর্থাৎ উত্তমরূপে প্রস্তুত হইয়াছে। রাজপুত্র তাহাকে জিজ্ঞাসা করিলেন—"কি উদ্দেশ্যে তুমি এই দান (আমাকে) দিতেছ?" ॥ ৪৬ ॥

সেই শুদ্ধজীব (গোতমের) শত শত জন্মে যে তাঁহার জননী ছিল, সে মধুরভাবে বলিল—"আমি প্রার্থনা করিতেছি—তুমি আমার প্রতি প্রসন্ন বা সন্তুষ্ট হও (অর্থাৎ ইহা সন্তুষ্ট চিত্তে গ্রহণ কর)" ॥ ৪৭ ॥

"হিমালয়ের পাদপার্শ্বে কপিলবস্তু-নামক বিখ্যাত এক নগর আছে, যাহার যশঃ দিগ্‌বিদিকে বিশ্রুত এবং যাহা প্রহৃষ্ট নরনারীদ্বারা পরিপূর্ণ" ॥ ৪৮ ॥

"সেই নগরে শাক্য শুদ্ধোদনের পুত্র কুমার (গোতম) বান্ধবজন ছাড়িয়া ও রাজ্য পরিত্যাগ করিয়া বনে চলিয়া গিয়াছেন" ॥ ৪৯ ॥

"প্রচণ্ড ও ভয়ঙ্কর বনের মধ্যে তপোবনে ঘুরিয়া তাঁহার ছয় বৎসর কাটিয়া গিয়াছে। তাঁহার প্রতি আমার এই দানদ্বারা আমার আকাঙ্ক্ষা পরিপূরিত হইবে" ॥ ৫০ ॥

"সেই তপস্যাদ্বারা সেই শ্রেষ্ঠ ব্যক্তি যাহা অন্বেষণ করিতেছেন—সেই উদ্দেশ্য যেন আমারও পূর্ণতা বা উন্নতি লাভ করে। সেই মহান্ নরবরের সঙ্গে আমিও সেই পথেই যাইতে পারি" ॥ ৫১ ॥

তৎপর অন্তরীক্ষ হইতে এক অমানুষ বচন প্রাদুর্ভূত হইল—"হে সুজাতে! এই ব্যক্তিই শাক্যরাজকুলসম্ভূত সেই ধীর বা প্রাজ্ঞ ব্যক্তি" ॥ ৫২ ॥

(२०६) एतेन तपा आचीर्णा दुष्करा रोमहर्षणा ।
शुष्कशोणितमांसेन नानारूपा तपोवने ॥५३॥
ते निरर्थानि उत्सृज्य प्रक्रमे वरपादप ।
अत्र अतीता सबुद्धा प्राप्ता सबोधिमुत्तम ॥५४॥
ततो अश्रूणि वर्तन्ति सौमनस्यसमर्पिता ।
कंपमाना नरव्याघ्र कृताजलि उवाच सा ॥५५॥
दृष्टोसि भैरववने उग्रतपाभ्युत्थितो कमलनेत्र ।
दृष्ट्वा मे शोकमथित हृदय प्रीति समनुभोति ॥५६॥
षड्वर्षाणि ममाग्रे न सुप्तपूर्वा सुखाय शय्यानि ।
शोकशरातापेन तव तपमनुचिन्तयन्तीये ॥५७॥
त खो राज्य जनो च पिता च अभिवत्सला च मातुस्वसा ।
तव श्रुत्वा तपसोन्त प्रीतिसुमनसो भविष्यन्ति ॥५८॥
होहिन्ति कपिलनगरे तूर्यशतनिनादितानि भवनानि ।
आनन्दप्रमुदितानि प्रहसित नरनारि सघानि ॥५९॥

---

(২০৬) "এই ব্যক্তি নিজের শোণিত ও মাংস শুষ্ক করিয়াও তপোবনে নানারূপ দুষ্কর ও রোমহর্ষণকর তপস্যার আচরণ করিয়াছেন' ॥ ৫৩ ॥

'(তিনি সম্প্রতি) সেই নিরর্থক (তপস্যা) ত্যাগ করিয়া শ্রেষ্ঠ বৃক্ষের (ন্যগ্রোধের) দিকে অগ্রসর হইলেন—যেখানে অতীত সংবুদ্ধগণ উত্তম সংবোধি (সম্যগ্‌জ্ঞান) প্রাপ্ত হইয়াছিলেন' ॥ ৫৪ ॥

"তৎপর সুজাতা সৌমনস্য (সুখিত মনোভাব) প্রাপ্ত হইলে পর, তাহার (চক্ষুতে) অশ্রুধারা প্রবর্তিত হইল এবং সে কম্পমান হইয়া কৃতাঞ্জলিপুটে (সেই) নরশ্রেষ্ঠকে বলিলেন' ॥ ৫৫ ॥

'হে কমলনয়ন' ভয়ঙ্কর বনে আমি তোমাকে উগ্র তপস্যা হইতে অভ্যুত্থিত হইতে দেখিয়াছি। ইহা দেখিয়া আমার শোকমথিত হৃদয় প্রীতি অনুভব করিয়াছে" ॥ ৫৬ ॥

'বিগত ছয় বৎসর আমি যে শয্যাসমূহে ঘুমাইয়াছি সে সব আমার নিকট কোন সুখই উৎপাদন করিতে পারে নাই—কারণ, আমি তোমার (কঠিন) তপস্যার বিষয় শোকশরের (আঘাত-) তাপে ক্লিষ্ট হইয়া চিন্তা করিয়াছি" ॥ ৫৭ ॥

"এখন তোমার সেই রাজ্য, তোমার প্রজাজনেরা, তোমার পিতা ও তোমার স্নেহকাতরা মাতৃস্বসা তোমার তপস্যার অবসানের কথা শুনিয়া আনন্দপরিতহৃদয় হইবেন" ॥ ৫৮ ॥

'(এখন) কপিলবস্তু নগরের ভবনগুলি শত শত তূর্যনিনাদে পূর্ণ হইবে এবং সেখানে নরনারীসংঘ হাস্যপূর্ণ বদনে আনন্দ উপভোগ করিয়া প্রমুদিত হইবে" ॥ ৫৯ ॥

मधुपायसमुपभुक्त्वा पुरिमभवनेत्रिये भव निर्घाती।
द्रुमराजपृथिवीषण्डे अमृतमधिगतो पदमशोकं ॥६०॥
व्याकरि नरप्रदीपो जातिशता पंच जननी मह्यासि।
भेष्यसि अनागतेष्वनि प्रत्येकजिनो जिनव्रतोति ॥६१॥

इति श्रीमहावस्तुने सुजाताव्याकरणं समाप्तं।

(२०७) अथ बोधिसत्वो उरुविल्वाये सेनापतिग्रामकातो पिण्डाय चरित्वा नानाप्रकाराणां पूपानां भरितेन पात्रेण निर्धावति, काश्यपो च पूरणोतिरिक्तकेन पात्रेण निर्धावति। सो बोधिसत्वेन पृच्छियति। आयुष्मं काश्यप लभ्यति भिक्षा ति। सो दानि काश्यपो बोधिसत्वं गाथायमध्यभाषति।

प्रस्कन्दको बलाकल्पो उज्जंगलो च जंगलो।
एतेहि पापग्रामेहि एकापि भिक्षा न लभ्यति ॥१॥

अथ बोधिसत्वो काश्यपं पूरणं गाथाय प्रत्यभाषति।

प्रस्कन्दको बलाकल्पो उज्जंगलो च जंगलो।
एतेहि भद्रग्रामेहि पश्य भरितं अभू ॥२॥

---

"(আমার প্রদত্ত এই) মিষ্ট পায়স উপভোগ করিয়া তুমি পূর্বজন্মের আকাঙ্ক্ষা-সমূহের নির্ঘাতক বা নাশকারী হও এবং (এই) শ্রেষ্ঠ বৃক্ষমূলস্থ পৃথিবীখণ্ডে বসিয়া শোকবিহীন অমৃত পদ প্রাপ্ত হও"॥ ৬০॥

সেই নর (লোক) প্রদীপ (গৌতম) প্রকাশ বা ব্যক্ত করিলেন—"পাঁচশত জন্মে তুমি আমার জননী ছিলে। ভবিষ্যতের কোন কালে তুমি জিনের (বুদ্ধের) ব্রত ধারণ করিয়া প্রত্যেকজিন (প্রত্যেকবুদ্ধ) হইতে পারিবে"॥ ৬১॥

ইতি শ্রীমহাবস্তু-অবদানে সুজাতার ব্যাকরণ বা আখ্যান সমাপ্ত।

(২০৭) অনন্তর বোধিসত্ত্ব উরুবিল্বার সেনাপতি-গ্রাম হইতে পিণ্ডার্থ ঘুরিয়া নানাপ্রকার পূপ (পিষ্টক) দ্বারা পূর্ণ পাত্র লইয়া নির্ধাবিত হইলেন, তখন কাশ্যপ পূরণও অত্যন্ত শূন্য পাত্র লইয়া (সেখান হইতে) নির্ধাবিত হইলেন। বোধিসত্ত্ব তাঁহাকে জিজ্ঞাসা করিলেন—"হে আয়ুষ্মন্ কাশ্যপ! তুমি ভিক্ষা লাভ করিয়াছ কি? তখন সেই কাশ্যপ বোধিসত্ত্বকে গাথাদ্বারা বলিলেন—

"প্রস্কন্দক, বলাকল্প, উজ্জঙ্গল ও জঙ্গল—এই (চারিটি) পাপ (কদর্য) গ্রাম হইতে একটিমাত্র ভিক্ষাও লব্ধ হয় নাই"॥ ১॥

অনন্তর বোধিসত্ত্ব কাশ্যপ পূরণকে গাথাদ্বারা উত্তর দিলেন—

"প্রস্কন্দক, বলাকল্প, উজ্জঙ্গল ও জঙ্গল—এই (চারিটি) ভদ্র গ্রাম হইতে, দেখ, আমার পাত্র ভরিয়া গিয়াছে"॥ ২॥

यं बोधिसत्व अकामकानां मातापितॄणा अश्रुकण्ठानां रुदन्मुखानां अभि-निष्क्रान्तो, राज्ञा शुद्धोदनेन पुरुषा विसर्जिता। कुमारस्य दिवसवार्त्ता नित्य-मानेथ। ततो यं कुमारो अनोमियं गतो वशिष्ठस्य ऋषिस्य आश्रमपदं, ततो प्रवृत्ति आगता। य वशिष्ठस्य ऋषिस्य आश्रमपदातो वैशालिं गतो, ततो च राज्ञो शुद्धोदनस्य प्रवृत्ति आगता। यं वैशालियं अराडं कालाममुपसंक्रान्तो ततोपि प्रवृत्ति आगता। यं वैशालितो राजगृहं गतो, ततोपि प्रवृत्ति आगता। यं राजगृहे उदकं (उद्दकं) रामपुत्रमुपसंक्रान्तो, ततोपि प्रवृत्ति आगता। यं राज्ञा श्रेणियेन बिम्बिसारेण विस्तीर्णेहि भोगेहि प्रवारितो ततोपि प्रवृत्ति आगता। यं राजगृहातो गयाशीर्षं पर्वतं गतो, ततोपि प्रवृत्ति आगता। यं गयाशीर्षतो पर्वतातो उरुविल्वा गतो नदीय नैरंजनाय तीरे उरुविल्वके वनषण्डे, ततो राज्ञो शुद्धोदनस्य प्रवृत्ति आगता।

(२०८) यं उरुविल्वके वनखण्डे उग्रं च तपं तप्यति प्रहाणं च प्रतिदधाति, ततः प्रवृत्तिर्गच्छति। यं बोधिसत्वो आस्फानकं ध्यानं ध्यायति लूखताय च

---

যখন বোধিসত্ত্ব (গৌতম) অশ্রুকণ্ঠ ও রোদনশীলমুখ মাতাপিতার অনিচ্ছায় (গৃহ হইতে) অভিনিষ্ক্রান্ত হইয়াছিলেন, তখন রাজা শুদ্ধোদন লোকদিগকে পাঠাইলেন (এবং বলিলেন)—"তোমরা নিত্যই কুমারের প্রতিদিনের বার্তা আনিয়া দিবে"। তৎপর যখন কুমার অনোমিয়ে বশিষ্ঠ ঋষির আশ্রমস্থানে গিয়াছিলেন—সেখান হইতে সেই প্রবৃত্তি বা সংবাদ আসিয়াছিল। যখন বশিষ্ঠ ঋষির আশ্রমস্থান হইতে বৈশালীতে (তিনি) গেলেন, সেখান হইতেও রাজা শুদ্ধোদনের নিকট বার্তা আসিয়াছিল। যখন (তিনি) বৈশালীতে অরাড় কালামের নিকট উপস্থিত হইয়াছিলেন, (তখন) সেখান হইতে সংবাদ আসিয়াছিল। যখন বৈশালী হইতে (তিনি) রাজগৃহে গিয়াছিলেন, সেখান হইতে (সেই) বার্তা আসিয়াছিল। যখন রাজগৃহে (তিনি) রামপুত্র উদকের সহিত সম্মিলিত হইয়াছিলেন, সেখান হইতে (সেই) সংবাদও আসিয়াছিল। যখন রাজা শ্রেণীয় বিম্বিসার বিপুল ভোগ্যবস্তু দ্বারা তাঁহাকে (প্রব্রজ্যা হইতে) নিবারিত করিয়াছিলেন, তখন সেখান হইতে সেই বার্তা আসিয়াছিল। যখন রাজগৃহ হইতে (তিনি) গয়াশীর্ষ পর্বতে গিয়াছিলেন, সেখান হইতে সেই সংবাদ আসিয়াছিল।। যখন (তিনি) গয়াশীর্ষ পর্বত হইতে নৈরঞ্জনা নদীর তীরবর্তী উরুবিল্বার বনষণ্ডে (বন-সমূহে) গিয়াছিলেন, (তখন) সেখান হইতে রাজা শুদ্ধোদনের নিকট সংবাদ আসিয়াছিল।

(২০৮) যখন উরুবিল্বার বনষণ্ডে (তিনি) উগ্র তপস্যার আচরণ করিতেছিলেন এবং প্রণিধান বা শ্রেষ্ঠ ধ্যান অবলম্বন করিয়াছিলেন, সেখান হইতে (সেই) বার্তাও (কপিলবস্তুতে) গিয়াছিল। যখন বোধিসত্ত্ব অপ্রাণক বা প্রাণবায়ুরোধকারী ধ্যান নিষ্পাদন করিতেছিলেন এবং যখন বোধিসত্ত্ব রুক্ষতাবশতঃ (অর্থাৎ অতিকষ্টসহকারে)

नासिकाश्रोत्रेहि च उभयतो च कर्णश्रोत्रविवरान्तरेहि बोधिसत्वेन आश्वास-प्रश्वासा उपरुद्धा, तेषा पुरुषाणा भवति कालगतो कुमारो ति, नो पि उश्वसति न प्रश्वसति, तेहि गत्वा कपिलवस्तु राज्ञो शुद्धोदनस्य निवेदित। महाराज कालगतो कुमारो ति। राजा न पत्तीयति। तेषा पुरुषाणा पृच्छति। कथ यूय जानथ कुमारो कालगतो ति। ते आहन्सु। महाराज उग्रेण तपेन लूहाहारतायें च कालगतो नापि उश्वसति न प्रश्वसति काष्ठभूतो आसति। तत अस्माक भवति यथा कुमारो न उश्वसति न प्रश्वसति। कृशो च दुर्बलशरीरो कालगत कुमारोति। राज्ञो दानि शुद्धोदनस्य एतदभूषि। यादृशा कुमारस्य गर्भावक्रान्ति आसि, यादृशा च देवसहस्रेहि पूजा कृता, गर्भचक्रमस्य, यादृशाये च विधीये लुम्बिनीवने उद्याने कुमारो जातो, जातमात्रो च पृथिवीय सप्त पदानि प्रक्रान्तो, दिशा च अभिलोकितो, महाहसित च उहसितो, वचन प्रव्याहृतो अह लोके अग्रो ज्येष्ठो श्रेष्ठो पूज्यो देवाना च मनुष्याणा च, यादृशाणि च कुमारे जातमात्रे आश्चर्याद्भूतानि, अचेलना पृथिवी कपिता, देवसहस्रेहि च पूजा कृता यादृशा च अभिनिष्क्रमणसम्पदा आसि, तत्र न एदृशा महापुरुषा अल्पायुष्का भवन्ति। भवितव्य

---

তাঁহার নাসিকা ও কর্ণদ্বয়ের উভয় বিবরাভ্যন্তরদ্বারা নিঃশ্বাস-প্রশ্বাস গ্রহণ বন্ধ করিয়াছিলেন, তখন সেই (সংবাদগ্রাহী) লোকদিগের মনে এই ভাব উদিত হইল—"কুমার কালপ্রাপ্ত বা মৃত হইয়াছেন—তিনি নিঃশ্বাস বা প্রশ্বাস লইতেছেন না"। তাহারা কপিলবস্তুতে যাইয়া রাজা শুদ্ধোদনের নিকট নিবেদন করিয়াছিল—'হে মহারাজ! কুমার কালপ্রাপ্ত হইয়াছেন'। রাজার (সেকথাতে) প্রত্যয় বা বিশ্বাস হইল না। (তিনি) সেই লোকদিগকে জিজ্ঞাসা করিলেন—'তোমরা কি প্রকারে বুঝিলে যে কুমার মারা গিয়াছে"। তাহারা বলিল—"হে মহারাজ! উগ্র তপস্যাকালে আহারের রুক্ষতায় বা কর্কশতায় (তিনি) কালপ্রাপ্ত হইয়াছেন—(তিনি) নিঃশ্বাস প্রশ্বাস কার্য চালাইতেছেন না, (তিনি) কাষ্ঠতুল্য হইয়া বসিয়া আছেন। তার পর আমাদের এই কথা মনে হইল যে, কুমার যখন নিঃশ্বাস প্রশ্বাস লইতেছেন না এবং কৃশ ও দুর্বলশরীরবিশিষ্ট, (অতএব) কুমার কালগত হইয়াছেন"। তার পর রাজা শুদ্ধোদনের মনে এই ভাব উদিত হইল—কুমারের যেরূপ গর্ভে প্রবেশ হইয়াছিল, সহস্র সহস্র দেবতা তাঁহার যেরূপ পূজা করিয়াছিলেন, গর্ভস্থিত অবস্থায় (তাঁহার যেরূপ) চলাফেরা, যেরূপ উপায়ে লুম্বিনীবনের উদ্যানে কুমার জন্মগ্রহণ করে, আবার জন্ম হওয়া মাত্র তিনি ভূমির উপর সপ্ত পদ হাঁটিলেন, নিরীক্ষণ করিলেন উচ্চ হাসি হাসিলেন এবং এই বচন উচ্চারণ করিলেন— আমি এই লোকে প্রধান, জ্যেষ্ঠ (অত্যুমে) ও শ্রেষ্ঠ এবং দেব ও মনুষ্যগণের পূজ্য ব্যক্তি'। কুমার জন্মগ্রহণ করিবামাত্র (কত প্রকার) আশ্চর্যকর অদ্ভুত ব্যাপার ঘটিয়াছিল—অচেতন পৃথিবীও কম্পিত হইয়াছিল, সহস্র সহস্র দেবতারা তাঁহার পূজা করিয়াছিলেন এবং তাঁহার যেরূপ অভিনিষ্ক্রমণের সিদ্ধি ঘটিয়াছিল—সে সব ব্যাপার বিবেচনা করিলে (বলিতে হয় যে) এতাদৃশ মহাপুরুষেরা

कुमारो यथा पूर्वे प्रव्रज्यामप्रव्रजितो सीतलाये जम्बुछायाये पर्यंकेन निषण्णः शान्त समाधि समापन्नो भविष्यति। तदेते जानन्ति कालगतो कुमारोति। सो दानि तेषा पुरुषाणा आह्। गच्छत कुमारस्य सकाशं न कुमारो कालगतो शान्ति समाधि समापन्नो। कुमारस्य (२०६) दिवसप्रवृत्ति मम आनेथ। ते दानि पुरुषा भूयो उरुविल्वा गताः तपोवन च प्रविष्टाः कुमार च आरोग स्वस्तिवन्त समाधितो व्युत्थित पश्यन्ति। ते दानि पुरुषा विस्मिता, पण्डितो राजा शुद्धोदनो। यदा भगवा प्रवृत्त प्रवरधर्मचक्रो एत प्रकरण भिक्षूहि श्रुत। भिक्षू भगवन्त पृच्छन्ति। कथ भगव राजा शुद्धोदनो तेषा आपृष्टपुरुषाणा श्रुत्वा कुमारो कालगतो ति नाभिश्रद्दधाति। भगवानाह। न हि भिक्षवो, न एतर्हि एव एष राजा शुद्धोदनो ममान्तरेण कालगतो ति श्रुत्वा नाभिश्रद्दधाति। अन्यदापि ममान्तरेण एष कालगतो ति श्रुत्वा नाभिश्रद्दधाति। भिक्षू आहंसुः। अन्यदापि भगवन्। भगवानाह। अन्यदापि भिक्षवो।

भूतपूर्वं भिक्षवो अतीतमध्वाने नगरे वाराणसी काशिजनपदे अपरो

---

অল্পায়ুষ্ক হইতে পারেন না (অর্থাৎ তাঁহারা দীর্ঘায়ু হইবেন)। এমনও হইতে পারে যে, পূর্বে (একবার) যেমন কুমার, প্রব্রজ্যা গ্রহণ না করার অবস্থায়, শীতল জম্বুবৃক্ষের ছায়ায় পর্যঙ্ক বন্ধনে বসিয়া শান্ত সমাধি প্রাপ্ত হইয়াছিল—ইহাও তদ্রূপই হইবে। সেই জন্য এই (লোকেরা) বুঝিয়াছিল যে কুমার কালগত হইয়াছে"। তৎপর সেই পুরুষদিগকে বলিলেন—"তোমরা কুমারের নিকট যাও, কুমার মারা যায় নাই, সে শান্ত সমাধিতে যুক্ত হইয়াছে। কুমারের (২০৯) প্রতিদিনকার বার্তা আমার নিকট আন"। তখন সেই পুরুষেরা পুনর্বার উরুবিল্বায় যাইয়া তপোবনে প্রবেশ করিল এবং কুমারকে নীরোগ, স্বস্তিযুক্ত ও সমাধি হইতে উত্থিত দেখিতে পাইল। তখন সেই পুরুষেরা বিস্মিত হইয়া ভাবিল—"রাজা শুদ্ধোদন পণ্ডিত ব্যক্তি (অর্থাৎ তিনি বোধিসত্ত্বের অবস্থাটা ঠিক বুঝিয়াছেন)"।

ভগবান্ (বুদ্ধ) যখন শ্রেষ্ঠ ধর্মচক্রের প্রবর্তন করিয়াছিলেন—তখন ভিক্ষুরা এই প্রকরণ বা বিষয়টি শ্রবণ করিয়াছিলেন। ভিক্ষুরা ভগবানকে জিজ্ঞাসা করিলেন—"হে ভগবন্! কিভাবে রাজা শুদ্ধোদন সেই জিজ্ঞাসিত পুরুষগণের এই কথা শুনিয়া যে কুমার কালপ্রাপ্ত হইয়াছেন—তাহা বিশ্বাস করিলেন না?" ভগবান্ বলিলেন—"হে ভিক্ষুগণ! এইবারই এই রাজা শুদ্ধোদন আমার সম্বন্ধে আমার কালপ্রাপ্তের কথা শুনিয়া তাহা বিশ্বাস করেন নাই তাহা নহে। অন্য এক সময়েও আমার সম্বন্ধে—'আমি কালপ্রাপ্ত হইয়াছি'—ইহা শুনিয়া তাহা বিশ্বাস করেন নাই"। ভিক্ষুরা বলিলেন—"হে ভগবন্! অন্য এক সময়েও?" ভগবান্ বলিলেন—"হে ভিক্ষুগণ! অন্য এক সময়েও"।

হে ভিক্ষুগণ! অতিপূর্বে, অনেক কাল অতীত হইল, কাশী-নামক জনপদে

ब्राह्मणो। तेन अष्टचत्वारिंशद्वर्षात् कौमारं ब्रह्मचर्यं चीर्णं वेदा च अधीता। तेन दानि अष्टचत्वारिंशद्वर्षात् कौमारं ब्रह्मचर्यं चरित्वा वेदा च अधीत्य नास्ति अनपत्यस्य लोकेपि धर्मो, दारं कृतं अपत्यो च उत्पादितो। तस्य भवति ब्राह्मणस्य। परिभुक्ता मानुष्यका कामा, समयो मे प्रव्रजितुं। सो दानि ब्राह्मणो तां ब्राह्मणीमामन्त्रयति। भवति आमन्त्रेमि——प्रव्रजिष्यामीति। सा नं आह्। ब्राह्मणस्य वा पुत्रस्य को विवेष्यति मम वा को विवेष्यति। यदि तव अभिप्रेतं प्रव्रजितुं, अहं पि प्रव्रजिष्यामि, अहं पि तपश्चरणं करिष्यामि, अहं पि ब्रह्मचर्यं चरिष्यामि। यथा पि त्वं तपश्चरणं करिष्यसि तथाहं पि तपश्चरणं करिष्यामि। ब्राह्मणो आह्। एव(२१०)मस्तु त्वं पि प्रव्रजाहि। ते दानि वाराणसीतो निर्गता।अनुहिमवन्ते साहंजनी नाम आश्रमपदो। तहिं गौतमो नाम महर्षि प्रतिवसति पंचशतपरिवारो चतुर्ध्यानलाभी पंचाभिज्ञो। सो दानि ब्राह्मणो ताये ब्राह्मणीये सार्धं तहिं साहंजनी आश्रमपदं गत्वा गौतमस्य ऋषिस्य मूले प्रव्रजितो। सापि ब्राह्मणी प्रव्रजिता। तेन दानि तस्य आश्रमपदस्य अविदूरे

---

বারাণসী-নামক নগরে এক ব্রাহ্মণ ছিলেন। তিনি আটচল্লিশ বৎসর যাবৎ কৌমার ব্রহ্মচর্য (অর্থাৎ অবিবাহিত অবস্থায় ব্রহ্মচর্যব্রত) আচরণ করিয়াছেন এবং বেদসমূহ অধ্যয়ন করিয়াছেন। তার পর আটচল্লিশ বৎসর কৌমার ব্রহ্মচর্য পালন ও বেদসমূহ অধ্যয়ন করিয়া (ব্রাহ্মণ ভাবিলেন যে,) অপত্যবিহীন জনের পক্ষে এই লোকে কোন ধর্মই (সম্পাদিত হইতে পারে না), (তাই তিনি) দার পরিগ্রহ করিলেন এবং একটি অপত্যও (পুত্র) উৎপাদন করিলেন। ব্রাহ্মণের মনে এরূপ কথা উদিত হইল—"মানুষের ভোগ্য কাম্যবস্তু আমি পরিভোগ করিয়াছি, (এখন) আমার পক্ষে প্রব্রজ্যা বা সন্ন্যাস গ্রহণের সময় হইয়াছে"। তখন সেই ব্রাহ্মণ সেই ব্রাহ্মণীকে ডাকিয়া বলিলেন—"ওগো! তোমাকে বলি—'আমি প্রব্রজ্যা গ্রহণ করিব (অর্থাৎ সংসার ত্যাগ করিব)'"। সেই (ব্রাহ্মণী) তাঁহাকে বলিলেন—"ব্রাহ্মণের (অর্থাৎ তোমার) পুত্রকে কে রক্ষা করিবে এবং আমাকেই বা কে রক্ষা করিবে? যদি প্রব্রজ্যায়ই তোমার অভিপ্রায় হইয়া থাকে, তাহা হইলে আমিও প্রব্রজ্যা গ্রহণ করিব, আমিও তপস্যার আচরণ করিব, আমিও ব্রহ্মচর্য পালন করিব। যেরূপ তুমিও তপস্যার আচরণ করিবে, সেরূপ আমিও তপস্যার আচরণ করিব"। ব্রাহ্মণ বলিলেন—"তাহাই হউক। (২১০) তুমিও প্রব্রজ্যা গ্রহণ করিও।" তখন তাঁহারা উভয়ে বারাণসী হইতে নির্গত হইলেন। হিমালয়প্রদেশে সাহংজনী-নামক এক আশ্রমস্থান ছিল। সেখানে গৌতম-নামক এক মহর্ষি বাস করিতেন—তিনি পাঁচশত লোকদ্বারা পরিবৃত ছিলেন এবং তিনি চারি প্রকার (চারি স্তরের) ধ্যান লাভ করিয়াছিলেন এবং পাঁচ প্রকার (ঋদ্ধিলাভাদি) অভিজ্ঞা (বা অসাধারণ জ্ঞান) প্রাপ্ত হইয়াছিলেন। তারপর সেই ব্রাহ্মণ সেই ব্রাহ্মণীকে সঙ্গে করিয়া সেই সাহংজনী-নামক আশ্রমস্থানে যাইয়া গৌতম ঋষির নিকট প্রব্রজ্যা লইলেন। সেই ব্রাহ্মণীও প্রব্রজ্যা গ্রহণ করিলেন। তৎপর তিনি সেই আশ্রমস্থানের নাতিদূরে

आश्रमो मापितो तृणकुटी पर्णकुटी च कृता। तस्या पारगाये तापसीये एकान्ते तृणकुटी कृता। तेहि दानि तहिं आश्रमपदे प्रतिवसन्तेहि बाहिरकेन मार्गेण युज्यतेहि घटन्तेहि व्यायमन्तेहि ध्यानानि च अभिज्ञा च साक्षात्कृता चतुर्ध्यान-लाभी पचाभिज्ञा महाभागा सवृत्ता उग्रतपाश्रिता ब्रह्मचारी। य ऋषि आनेति मूलविकृतिं वा फलविकृतिं वा कोद्रवक वा श्यामाक वा प्रियगु वा भग वा प्रासा-दिक वा शाक वा मूलक वा तत तस्यापि पारगाये सगर्भरूपाये सविभाग करोति। तेपा भवति। किं इमस्य माणवकस्य नाम भवतूति। तेपामेतदभूपि। अय माणवको श्यामवर्णको भवति, इमस्य माणवकस्य श्यामको ति नाम। तस्य दानि माणवकस्य तेहि मातापितृहि श्यामको ति नाम कृत।

तहिं आश्रमपदे सो माणवको उन्नीयति। एवमनुपूर्वेण सो मानवक॰ य काल सवर्धितो पादेहि अण्वितः ततोय एव मृगपोतकेहि सार्धं रमति। मैत्रीविहारी ऋषयो महाभागा। तेपा मृगपक्षिण न सन्त्रसन्ति। मृगपक्षिसहस्रेहि तमाश्रम-पद उपशोभित। य वेल ते मृगपोतका मातरो स्तन पिबन्ति, तत. श्यामकोपि

---

একটি আশ্রম নির্মাণ করিলেন এবং তৃণকুটী ও পর্ণকুটীও নির্মাণ করিলেন। সেই পারগা-নাম্নী তাপসী (ব্রাহ্মণী) একান্তে (এক দিকে) একখানি (ভিন্ন) তৃণকুটী নির্মাণ করিলেন। তারপর তাঁহারা উভয়ে সেই আশ্রমস্থানে বাস করিয়া, বাহিরক (অর্থাৎ অবৌদ্ধ বা অন্য ধর্মসম্বন্ধীয়) পথে যোগ দিয়া, তাহা অবলম্বনেই চেষ্টা ও উদ্যম চালাইয়া (চারি) ধ্যান ও (পাঁচ) অভিজ্ঞা সাক্ষাৎ করিয়াছিলেন এবং চতুর্ধ্যান লাভ করিয়া ও পাঁচ অভিজ্ঞা প্রাপ্ত হইয়া মহাভাগ্যবান্ হইলেন এবং তাঁহারা উগ্রতপস্যা আশ্রয় করিয়া ব্রহ্মচর্য পালন করিতে লাগিলেন। ঋষি যে নানাপ্রকার মূল ও ফল আনেন, যথা—কোদ্রবক শস্য, শ্যামাক শস্য, প্রিয়ঙ্গু ভঙ্গা (শণ), প্রাসাদিকা (?), শাক বা মূলক—সে সব হইতে *গর্ভবতী পারগাকে ভাগ করিয়া দিতেন। তাঁহাদের মনে* এই কথা উঠিল—"এই (জাত) মাণবকের (শিশুপুত্রের) কি নাম হওয়া উচিত হইবে"? তাঁহাদের মনে হইল যে, এই শিশুপুত্র শ্যামবর্ণ বলিয়া ইহার নাম শ্যামক (হউক)। তখন সেই মাতাপিতা সেই মাণবকের নাম শ্যামক রাখিলেন।

সেই আশ্রমস্থানে সেই মাণবক (শিশুপুত্র) উন্নতি লাভ করিতে লাগিল। এইভাবে ক্রমশঃ সেই মাণবক যে সময়ে সংবর্ধিত হইতে হইতে পাদদ্বারা চলিতে সমর্থ হইল, তখন সে *মৃগশিশুদিগের সহিত থাকিতে ভালবাসিত।* মহাভাগ্যবান্ ঋষিরা মৈত্রী বা মিত্রতাসম্বন্ধ রক্ষা করিয়া বিহার করেন। (তাই) মৃগ ও পক্ষীরা তাঁহাদিগের নিকট সন্ত্রাস বোধ করে না।

সহস্র সহস্র মৃগ (পশু) ও পক্ষিদ্বারা সেই আশ্রমস্থান শোভান্বিত ছিল। যে বেলায় সেই মৃগশিশুরা মাতার স্তন পান করিত, তখন শ্যামকও সেইভাবে মৃগপোতক-দিগের সঙ্গে মৃগীর স্তন পান করিত। যে-যে মৃগীর সহিত (সেই ঋষিকুমার) সংলগ্ন

तेहि एवं मृगपोतकेहि सार्धं तं मृगीये स्तनं पिबति। यस्या यस्या मृगीये अल्लीयति सा एव स्तनं पायेति, यथा स्वकपोतकं पायेति तथा श्यामकं पि (२११)पायेति। एवं सो श्यामको ऋषिकुमारो तहिं आश्रमपदे तेहि मृगपोतकेहि पक्षीहि च सार्धं संवर्धति। यतो यतः मृगपोतका च पक्षी च अण्वन्ति तत्र तत्र श्यामको ऋषिकुमारो तेहि मृगपक्षीहि परिवारितो अण्वति। ते पि मृगपक्षी ऋषिकुमारेण सार्धं अभिरमन्ति। यं वेलं ऋषिकुमारो उटजे शयितो भवति ततः अनेकमृगपोतका च पक्षी च नानाप्रकारा उटजस्य द्वारमूलमन्वासन्ति यावत् श्यामको ऋषिकुमारो ततो उटजातो निर्धावितो भवति। ततः आश्रमपदस्य परिसामन्त अण्वन्ति। श्यामको तेहि मृगपक्षीहि सार्धं आश्रमपदे अभिरमति, मृगपक्षी पि तेन श्यामकेन सार्धं तहिं आश्रमपदे अभिरमन्ति। शायितस्यापि ऋषिकुमारस्य आश्रमपदे मृगपोतका च मृगा च पक्षी च अनुपरिवारित्वा आसन्ति। यदा अण्वितुकामा भवन्ति मृगपोतका च पक्षी च, ततो तं श्यामकं ऋषिकुमारं मुखतुण्डकेन प्रतिबोधयन्ति। एवं सो ऋषिकुमारो तेहि मृगपक्षीहि सार्धं आश्रमपदे संवर्धति। यं वेलं ऋषिकुमारो विवृद्धो संवृत्तो, ततः मृगाणामजिनेन निवस्तो च प्रावृतो च। या तत्र आश्रमपदे भवति मूलविकृतिर्वा फलविकृतिर्वा

---

হইত, সে-ই (তাহাকে) স্তন পান করাইত—যেমন নিজশিশুকে তেমন শ্যামককেও (২১১) স্তন পান করাইত। এইভাবে সেই ঋষিকুমার শ্যামক সেই আশ্রমস্থানে সেই মৃগপোতক ও পক্ষিসমূহের সহিত সংবর্ধিত হইতেছিল। যেখানে যেখানে মৃগশিশুরা ও পক্ষীরা চলাফেরা করিত, সেখানে সেখানে ঋষিকুমার শ্যামক সেই মৃগপক্ষিগণদ্বারা পরিবৃত হইয়া চলাফেরা করিত। সেই মৃগপক্ষীরাও ঋষিকুমারের সঙ্গে থাকিতে ভালবাসিত। যে সময়ে ঋষিকুমার উটজে বা পর্ণশালায় শুইয়া থাকিত সে সময়ে অনেক মৃগশিশু (অর্থাৎ পশুশিশু) ও নানাপ্রকার পক্ষিগণ উটজের দ্বারসমীপে বসিয়া থাকিত যতক্ষণ পর্যন্ত না ঋষিকুমার শ্যামক উটজ হইতে বাহিরে আসিত। তৎপর ইহারা আশ্রমস্থানের চতুর্দিকে চলাফেরা করিত। শ্যামক সেই মৃগপক্ষীদিগের সহিত আশ্রমস্থানে থাকিতে ভালবাসিত এবং মৃগপক্ষীরাও সেই শ্যামকের সহিত সেই আশ্রমস্থানে থাকিতে ভালবাসিত। ঋষিকুমার আশ্রমস্থানে শুইয়া থাকিলে পশুশিশুরা, মৃগ বা পশুরা ও পক্ষীরা তাহাকে ঘিরিয়া অবস্থান করিত। যখন মৃগপোতকেরা ও পক্ষীরা চলাফেরা করিতে ইচ্ছা করিত, তখন তাহারা ঋষিকুমার শ্যামককে তাহাদের মুখ ও তুন্ড (ঠোঁট) দ্বারা জাগাইত। এইরূপে সেই ঋষিকুমার সেই মৃগপক্ষীদিগের সহিত আশ্রমস্থানে সংবর্ধিত হইতে লাগিল। যে সময়ে ঋষিকুমার বড় হইল, তখন সে মৃগদিগের অজিন বা চর্ম পরিধান করিত ও তাহাদ্বারা প্রাবৃত হইত (অর্থাৎ তাহা গাত্রাবরণরূপে ব্যবহার করিত)। সেই আশ্রমস্থানে যে-সব

कोद्रवो वा श्यामको वा चिन्नको वा प्रियंगुर्वा भङ्गं वा प्रासादिको वा शाकं वा मूलका वा समानयित्वा मातापितृणा उपनामेति। उदकमानेति काष्ठानि आनेति तृणकुटिपर्णकुटीनि संस्थापेति। तमाश्रमपद सिंचति संमार्जेति। परम-गौरवेण तेषा माता पितृणामुपस्थिहति। प्रथमं मातापितरं प्रतिचरति पश्चात् स्वय आहार करोति। यत उपादाय ऋषिकुमारो विज्ञ(ज्ञा)प्राप्तो ततः उपादाय न कदाचिद (२१२) दत्वा मातापितृणामाहार स्वयमाहारं कृतपूर्वो। एव श्यामको ऋषिकुमारो तहिं आश्रमपदे मातापितरमूपस्थिहति। इष्टो कान्तेन, प्रियेन मनापेन कालो गच्छति ऋषिकुमारस्य मातापितर उपस्थिहन्तस्य। मातापितरो पि तहिं आश्रमपदे प्रतिवसन्ता जीर्णा सवृत्ता, दुर्वलशरीरा चक्षु-परिहीणा परप्राणेया, अशक्या आत्मना आहारविधानं कर्तुं उदकहाराय वा गन्तु तृणकुटीय वा पर्णकुटीय वा वेपितु। श्यामको ऋषिकुमारो तेषा मातापितृणा वृद्धाना जीर्णाना दुर्वलशरीराणा चक्षुहीनाना सर्वहितोपस्थानेन उपस्थिहति, दश कुशला कर्मपथा समादाय वर्तति, प्रासादिको ऋषिकुमारो अभिरूपो दर्शनाये शुभेन कर्मणा अभिनिवृत्तः मातापितृवर्तको कौमारब्रह्मचारी उग्रत-

---

মূল ও ফলবিশেষ জন্মিত, যথা কোদ্রব, শ্যামক শস্য, চিন্নক (চীনক—ব্রীহি বা শস্য-বিশেষ), প্রিয়ঙ্গু, ভঙ্গা (শণ), প্রাসাদিকা, শাক ও মূলক—সে-সব আনিয়া মাতাপিতার নিকট উপস্থাপন করিত। (সে) জল আনিত, কাষ্ঠসমূহ আনিত এবং তৃণকুটী ও পর্ণকুটী সংস্থাপিত করিত (নির্মাণ করিত)। (সে) সেই আশ্রমস্থানটিকে জলসিঞ্চিত করিত ও সংমার্জিত করিত। (সে) পরম গৌরবে (গুরুজ্ঞানে) সেই মাতাপিতার উপস্থান বা সেবা করিত। সে প্রথমে মাতাপিতার পরিচর্যা করিত, পশ্চাৎ নিজে আহার করিত। যখন হইতে আরম্ভ করিয়া ঋষিকুমার বিবেচনাশক্তি (বিজ্ঞতা) প্রাপ্ত হইয়াছে, তখন হইতে কখনও সে মাতাপিতাকে (আহার) না (২১২) দিয়া নিজে আহার করিত না। এইরূপে ঋষিকুমার শ্যামক সেই আশ্রমস্থানে মাতাপিতার উপস্থান বা সেবা করিতে লাগিল। মাতাপিতার সেবা করিতে করিতে ঋষিকুমারের কাল অভীষ্ট, রমণীয়, প্রিয় ও মনোরঞ্জক ভাবে অতিবাহিত হইতে লাগিল। (তাহার) মাতাপিতাও সেই আশ্রমস্থানে বাস করিতে করিতে (জরা)জীর্ণ হইলেন, শরীর দুর্বল হইলে পর তাঁহারা চক্ষুঃশূন্য (দৃষ্টিশক্তিহীন) হওয়ায় অপরের দ্বারা নীত হইতে লাগিলেন এবং স্বয়ং আহারক্রিয়া সম্পাদন করিতে, কিংবা জল আহরণ করিতে যাইতে, অথবা তৃণকুটী বা পর্ণকুটিতে প্রবেশ করিতে অসমর্থ হইলেন। ঋষিকুমার শ্যামক সেই বৃদ্ধ, জীর্ণ, দুর্বলদেহ ও চক্ষুর্বিহীন মাতাপিতার প্রতি সর্বপ্রকার হিতকারক সেবা-দ্বারা সেবাসাধন করিতেছিল এবং দশপ্রকার কুশলময় কর্মপথ স্বীকার করিয়া চলিতে লাগিল। ঋষিকুমার তখন প্রসাদগুণযুক্ত হইয়া, সকলের দর্শনমনোরম, শুভকর্ম সম্যক্ সম্পাদনকারী, মাতাপিতার সেবাকারী, কুমারব্রতধারণপূর্বক ব্রহ্মচর্যপালক,

पर्णाश्रितो प्रान्तशय्यासनविहारी महाभागो प्रियो देवानां नागानां यक्षाणां राक्षसानां पिशाचानां कुष्माण्डानां किन्नरानां किन्नरीणां मृगानां पक्षीणां, प्रियो सर्वभूतानां। यतो यतो ऋषिकुमारो गच्छति मूलहारी वा पत्रहारी वा पुष्पहारी वा फलहारी वा ततो ततो मृगपक्षीहि च देवनागेहि च किन्नरेहि किन्नरीहि च संपरिवृतो गच्छति।

सो दानि घटमादाय मृगपक्षीहि संपरिवृतः देवनागेहि च किन्नरेहि च किन्नरीहि च उदकहारी गिरिनदीं ओक्रस्तो ततः उदकघटं परिपूरयति। पेलियक्षो नाम काशिराजा महाबलो महाकोशो महावाहनो मृगव्ये अण्वन्तो वातजवसमेन तुरगेण मृगमनुजवति। उज्झित्वा बलवाहना न कश्चन तं प्रदेशमनुप्राप्तो। यथोक्तं भगवता धर्मपदे।

गति मृगानां पवनं आकाशं पक्षिणां गतिः।
धर्मो गतिर्विभागीयानां निर्वाणमर्हतां गतिरिति ॥१॥

(२१३) सो मृगो तहिं एव वनखण्डे नष्टो। राजा तहिं वनखण्डे श्यामऋषिस्य ततो गिरिनदीतो उदकघटं भरन्तस्य शब्दं शृणोति। तस्यैतदभूषि मृगस्य एतं शब्दं ति, न मनुष्यचरितो अयं वनो। तेन दानि यतो तं शब्दं श्यामऋषिस्य उदकघटं भरन्तस्य, ततो क्षुरप्रं क्षिप्तं। सो दानि क्षुरप्रो ऋषिकुमारस्य

---

উগ্রতপস্যার আচরণকারী ও একান্তে (নির্জন বা বিবিক্ত স্থানে) শয়ন ও আসন পরিগ্রহ করিত। মহাভাগাবান্ (এই ঋষিকুমার) দেব, নাগ, যক্ষ, রাক্ষস, পিশাচ, কুষ্মাণ্ড, কিন্নর, কিন্নরী, মৃগ ও পক্ষিগণের প্রিয় ও সর্বভূতগণেরও প্রিয় হইয়া উঠিল। ঋষিকুমার যেখানে যেখানে মূল, পত্র ও পুষ্প আহরণ করিতে যাইত, সেখানে সেখানে যাওয়ার সময়ে সে মৃগ, পক্ষী, দেব, নাগ ও কিন্নর-কিন্নরীগণদ্বারা পরিবৃত হইত। তৎপর সে (একদিন) ঘট লইয়া মৃগপক্ষিগণ, দেব, নাগ, কিন্নর ও কিন্নরীগণদ্বারা পরিবৃত হইয়া জল আহরণ করার জন্য গিরিনদীতে গেল—সেই স্থান হইতে উদকঘট পরিপূরিত করিবে। পেলিয়ক্ষ-নামক মহাবলান্বিত, মহাকোশসম্পন্ন ও মহাবাহনযুক্ত কাশিরাজ মৃগয়ায় নির্গত হইয়া বায়ুবেগসম দ্রুত অশ্বে আরোহণপূর্বক (এক) মৃগের পশ্চাৎ দ্রুতবেগে অনুধাবন করিল। সৈন্য ও বাহন ত্যাগ করিয়া কেহই সেই প্রদেশে পৌঁছিতে পারে না। ধর্মপদে ভগবান্ (তথাগত) যেমন বলিয়াছেন—

মৃগ বা পশুগণের গমনস্থান হইল প্রবণ (অর্থাৎ গিরিনিম্নভূমি, গিরিকটক); পক্ষিগণের গতি বা পথ হইল আকাশ; বিভাগীয়গণের (বিভজ্যবাদীদিগের) পথ হইল ধর্ম এবং অর্হদ্গণের গতি বা পথ হইল নির্বাণ॥ ১॥

(২১৩) সেই মৃগ সেই বনমধ্যে পলাইয়া (অদৃশ্য) হইল। সেই বনখণ্ডে রাজা সেই গিরিনদী হইতে জলকলশ ভরিবার সময়ে শ্যাম ঋষির শব্দ শুনিলেন। তাঁহার মনে এই হইল—ইহা মৃগের শব্দ হইবে, (কারণ) এই বনে কোন মনুষ্য চলে না। তৎপর

हृदये निपतितो विपकृतो। ते मृगपक्षिणो तेन विपकृतस्य क्षुरप्रस्य शब्देन शब्दवेधिगन्धेन दिशो दशा प्रपलाना। श्यामकऋषि उदकघट नदीतीरे स्थापेत्वा करुणानि परिदेवति। मान्सस्यार्थं मृगवराहा हन्यन्ति। चर्मनार्थाय सिंह-व्याघ्रा द्वीपयो हन्यन्ति। वालार्थं चमरीयो हन्यन्ति। दन्तार्थं हस्तिनागा हन्यन्ति। भैषज्यार्थं तित्तिर कपिंजलानि हन्यन्ति। अस्माक पुनर्नैव शक्या मान्सेन कार्यं कर्तुं न चर्मेन न केशेहि न दन्तेहि, कस्यार्थाय वय अहेठका अदूषका अनपराधिनो एकेन इपुणा त्रयो जना हता। अहो यथा सप्रज्वलितो अधर्मो। सो च श्यामकऋषिकुमारो तथा परिदेवति, काशिराजो च न प्रदेश-मनुप्राप्तो पश्यति तमृषिकुमार परिदेवन्त अजिनजटावल्कलधर महाभाग अश्रु प्रपातेन्त। सो राजा तमृषिकुमार क्षुरप्रेण आहत दृष्ट्वा भीतो त्रस्तो सजातो। मा हैव मे सनगरजनपद शापेन भस्मीकरिष्यति। सो ततो अश्वातो अवतरित्वा श्यामऋषिस्य कुमारस्य मूर्ध्ना निपतितो। भगव मृगसञ्ज्ञेन मया एत इपु क्षिप्त अजानमानेन अनुक्षमापयिष्य भगवन्त, ये चैते अश्रुविन्दू भूमि पतन्ति केवलकल्प जम्बुद्वीप एते अश्रुविन्दू दहेन्सु. (२१४) किमग पुन.

---

যে-দিক হইতে জলভরণরত শ্যাম ঋষির সেই শব্দ হইয়াছিল, সেই দিকে তিনি এক বাণ নিক্ষেপ করিলেন। তখন সেই বিষদগ্ধ বাণটি ঋষিকুমারের হৃদয়দেশে নিপতিত হইল। সেই পশুপক্ষীরা সেই বিষদগ্ধ বাণের শব্দ শুনিয়া এবং শব্দশ্রবণে বেধকারী (রাজার) গন্ধ পাইয়া দশ দিকে পলাইয়া গেল। শ্যামক ঋষি জলঘটটি নদীতীরে স্থাপন করিয়া করুণস্বরে বিলাপ করিতে লাগিল (এবং বলিল)—"মৃগবরাহ হত হয় মাংসের জন্য, সিংহব্যাঘ্র ও দ্বীপিগণ হত হয় চর্মের জন্য, চমরীরা হত হয় কেশের জন্য, বৃহৎ হস্তীরা হত হয় দন্তের জন্য, তিত্তির ও কপিঞ্জল পক্ষীরা হত হয় ভৈষজ্য বা ঔষধের জন্য—কিন্তু, আমাদের মাংস, চর্ম, কেশ ও দন্তদ্বারা কোন কার্যই করা যাইবে না, তবে কি প্রয়োজনে অহিংসাকারী, অদোষবিধায়ী ও অনপরাধী আমরা তিন জন হত হইতেছি। অহো! মনে হয় ইহা কি জাজ্বল্যমান অধর্মের কাজ"। আবার সেই ঋষিকুমার শ্যামক সেই ভাবে বিলাপ করিতেছিল, তখন কাশিরাজ সেই প্রদেশে উপস্থিত হইয়া সেই বিলাপকারী ও অজিন, জটা ও বল্কলধারী মহাভাগ ঋষিকুমারকে অশ্রুপাত করিতে দেখিতে পাইলেন। সেই রাজা সেই ঋষিকুমারকে বাণদ্বারা আহত দেখিয়া ভীত ও ত্রস্ত হইয়া উঠিলেন (এবং ভাবিলেন)—"তবে ত (ঋষিকুমার) শাপদ্বারা নগর ও জনপদসমূহসহ আমাকে ভস্মীভূত করিবেন না?" তিনি সেই অশ্ব হইতে অবতরণ করিয়া ঋষিকুমার শ্যামের (পদতলে) মস্তক রাখিয়া নিপতিত হইলেন (এবং তাহাকে বলিলেন)—"হে ভগবন্! আমি না জানিয়া মৃগজ্ঞানে এই বাণ নিক্ষেপ করিয়াছি। ভগবন আমি আপনার নিকট ক্ষমাপ্রার্থী হইতেছি। কারণ, এই অশ্রুবিন্দুগুলি ভূমিতে পড়িতেছে এবং এই অশ্রুবিন্দুগুলি কেবল সমগ্র জম্বুদ্বীপ দহন করিতে পারে (২১৪), আমাদের মত অবোধ লোকদিগের দহনের ত

अस्मद्विधाना बालाना। येन भगवानाह एकेन इषुणा त्रिवर्ग हतन्ति एत न विजानामि। भगवानेको न त्रिवर्गो। कथ एकेन इषुणा त्रयो जना हताः। ऋषिकुमार आह। महाराज मम मातापितरौ जीर्णा वृद्धा दुर्बलशरीरा चक्षुहीना ब्रह्मचारी महाभागा सदेवकस्य लोकस्य दक्षिणीया परप्राणेया अह च तेषा-मुपस्थापको। प्रथम तेषामाहारविधान करोमि पश्चादात्मनो, य कचित्तेषा उपस्थानपर्यन्त अह सर्व करोमि, नास्ति तेषा अन्यो कोचिद् यो तान उपस्थिहेय, तत मया हतेन ते पि हता। नास्ति मया मृतेन तेषा जीवित। तदेतेन कारणेन जल्पामि एकेषुणा त्रयो जना हता ति। काशिराजा श्यामशिरिमृषिकुमार आह। तीक्ष्नविषक्तेन इषुणा हृदयस्मि आहतो सि मया अजानमानेन, जानामह यथा तव जीवित नास्ति। त चरे, एक सत्य प्रतिश्रुणामि। राज्य ऋद्ध स्फीत-मवहाय तव गुरुमातापितर अह परिचरिष्य। यथा त्वया परिचीर्ण तथा अह परिचरिष्य। ऋषिकुमारो आह। महाराज तेन मे शोकशल्यो हृदयातो अपगत। एत वचन प्रतिश्रुत्वा यथा सत्यप्रतिष्ठो भवेसि मे गुरुषु तथा करोहि, महीपाल महान्त ते कुशल भविष्यति। तेषा महाभागाना उपस्थानपरिचर्य्य

---

কথাই নাই। ভগবান্ আপনি যে এক বাণদ্বাবা ত্রিবর্গ (তিন জন) হত হইল বলিলেন, সে-কথা বুঝিলাম না। ভগবান আপনি ত একক, তিন জনেব সমষ্টি নহেন। তবে কেমনভাবে এক বাণে তিন জন হত হইল?" ঋষিকুমাব বলেন—"হে মহাবাজ! আমাব মাতাপিতা জবাজীর্ণ, বৃদ্ধ, দুর্বলদেহ ও চক্ষুবিহীন এবং এই মহাভাগেবা ব্রহ্মচর্য পালন কবিযা দেবলোক ও এই লোকেব (পূজার্থক) দক্ষিণার্হ, কিন্তু তাঁহাবা অপরেব দ্বাবা নীত হন। আমিই আবাব তাঁহাদেব উপস্থান বিধাযক (পবিচর্যা-কাবী)। আমি প্রথমতঃ তাঁহাদেব আহাববিধান কবি, পবে নিজেব (আহাববিধান কবি)। তাঁহাদেব প্রযোজনীয যত প্রকাব উপস্থান বা সেবা হইতে পাবে, আমিই সে সব কবিযা থাকি। তাঁহাদেব এমন অন্য কেহ নাই যে তাঁহাদেব নিজেব পবিচর্যা কবিবে। তাই আমি হত হইলে তাঁহারাও হত হইবেন। আমি মৃত হইলে তাঁহাদেব জীবনও থাকিবে না। অতএব এই কাবণেই আমি বলিযাছি—'এক বাণদ্বাবা তিন জন হত হইল'।" ঋষিকুমাব শ্রীশ্যামকে কাশিবাজ বলিলেন—"আমি না জানিয়া আপনাকে বিষদগ্ধ তীক্ষ্ম বাণদ্বাবা আহত কবিযাছি। আমি জানি যে আপনাব জীবন থাকিবে না। তাহা যাক—আমি এক সত্য প্রতিজ্ঞা কবিতেছি। আমাব সমৃদ্ধ ও স্ফীত (অত্যুন্নত) বাজ্য ত্যাগ করিযা আপনাব গুরুস্থানীয মাতাপিতাব পবিচর্যা করিব। যেমন আপনি (তাঁহাদেব) পরিচর্যা করেন তেমন আমিও পরিচর্যা করিব।' ঋষি-কুমাব বলিল—'হে মহারাজ! ইহাতে আমার শোকশল্য হৃদয হইতে দূর হইয়া গেল। এই বচনেব প্রতিশ্রুতি দিযা যাহাতে আপনি আমাব গুরুবর্গের প্রতি সত্যপ্রতিজ্ঞ হইতে পারেন তেমন কার্য করুন। হে মহীপাল! আপনার মহান্ কুশল হইবে।

कृत्वा एतं महाराज उदकघटमादाय एताये एकपदिकाये मम मातापितृणामाश्रमपदं गच्छेसि। मम वचनेन अभिवादनं पृच्छेसि। श्यामशिरि अभिवादनं पृच्छति एवं चाह। मृतो वो एकपुत्रको, तन्न शोचितव्यं न रोदितव्यं, जातेन जीवलोके अवश्यं मर्त्तव्य अलभनीयं स्थानं तन्न शक्यं रोदितेन वा शोचितेन वा लब्धुं, न शक्यं स्वयं (२१५) कृताना कर्मणा पलायितुं। नापि मम एकस्य मरणं, सर्वसत्वा मरणधर्माः। तन्मा शोचिष्यथ मा उत्कण्ठिष्यथ। सर्वेहि प्रियेहि मनापेहि नानाभावो विनाभावो। यथा महाराज सत्यप्रतिज्ञो मे गुरुपु भवसि तथा करोहि। एवं संविदित्वा ऋपिकुमारो विपरिगतशरीरो कालगतो।

राजा ऋपिकुमारं कालगतं विदित्वा रोदित्वा परिदेवित्वा अश्रूणि संमार्जित्वा तमुदकघटमादाय ताये एकपदिकाये यथोपदिष्टाये श्यामकशिरिणा तमाश्रमपदं गच्छति। समनन्तरप्रक्रान्तो च काशिराजा श्यामकशिरिस्य मूलातो, श्यामकशिरि च मृगपक्षिशतेहि मृगपक्षिसहस्रेहि परिवारिता देवेहि नागेहि यक्षेहि किन्नरेहि किन्नरीहि तथान्येहि भूतेहि। ऋपिकुमारं परिवारेत्वा महान्तं

---

সেই মহাভাগাদিগের সেবাপরিচর্যা যখন আপনি স্বীকার করিয়াছেন—সেইজন্য হে মহারাজ! আপনি এই জলকলশটি লইয়া এই ক্ষুদ্র একপদিকা বা এক জন চলিবার পথ দিয়া আমার মাতাপিতার আশ্রমে যাউন। আমার বচনানুসারে তাঁহাদিগকে আমার অভিবাদন জানান। 'শ্রীশ্যাম আপনাদিগকে অভিবাদন জানাইতেছে' এবং সে এইরূপ বলিতেছে—'আপনাদের একমাত্র পুত্র মারা গিয়াছে। তাহাতে আপনাদের শোক ও রোদন করা উচিত নহে। জীবলোকে জাত ব্যক্তিকে অবশ্যই মরিতে হইবে। (সংসারে) স্থান বা চিরকালের জন্য স্থিতি লভনীয় বস্তু নহে। যাহার জন্য শোক ও রোদন করা হয় তাহার পক্ষেও সেই (স্থিতি অর্থাৎ জীবনপ্রাপ্তি) লাভ করা যায় না এবং কেহই নিজকৃত (২১৫) কর্মসমূহের (ফল হইতে) পলাইতে পারে না। কেবল যে একাকী আমারই মরণ ঘটিল তাহা নহে—সর্বসত্ত্বই (সব প্রাণীই) মরণধর্মবিশিষ্ট। অতএব আপনারা শোক করিবেন না এবং উৎকণ্ঠিত হইবেন না। সব প্রিয় ও মনোরঞ্জক বস্তু হইতে পৃথক্‌ভাগ ও বিনাভাব (বিচ্ছেদ) নিশ্চিত। হে মহারাজ! যাহাতে আপনি আমার গুরুজনদ্বয়ের সম্বন্ধে সত্যপ্রতিজ্ঞ হইতে পারেন সেরূপ করিবেন।" এইরূপ জানাইয়া বিশেষভাবে পীড়াক্রিষ্টদেহ ঋষিকুমার কালগত হইল (অর্থাৎ মরিয়া গেল)।

রাজা ঋষিকুমারকে মৃত বুঝিয়া রোদন ও বিলাপ করিয়া অশ্রু সংমার্জনপূর্বক সেই জলকলশটি লইয়া সেই যথোপদিষ্ট একপদিক পথ দিয়া শ্রীশ্যামকের সেই আশ্রমস্থানে গেলেন। কাশিরাজও যে-সময়ে শ্রীশ্যামকের নিকট হইতে চলিয়া গেলেন, তখনই শ্রীশ্যামক শতশত হরিণ ও সহস্র সহস্র পশুপক্ষিদ্বারা এবং দেব, নাগ, যক্ষ, কিন্নর, কিন্নরী ও অন্যান্য ভূতগণদ্বারা পরিবৃত হইল। ঋষিকুমারকে ঘিরিয়া তাহারা

ओदातमाचारं (मुदरं ?) तेषां जानूनि च सुनिष्ठिता ।
गम्भीरनाभा ते आसि पूर्वबुद्धा महर्षिणः ।।२६।।
रजोकणेन (?) अस्पृष्टो कायो तेषां महर्षिणां ।
श्लक्ष्णच्छवी च ते नाथा ईदृशा यादृशो भवां ।।३०।।
एकैकरोमा ते आसि ऊर्ध्वाग्ररोमराजिनो ।
नीलप्रदक्षिणावर्ता तथा लोकहितो भवां ।।३१।।
संवृत्तस्कन्धा भ्रूश्चैषां यथा ऋषभस्य तादृशी ।
प्रह्वर्जुगात्रा ते नाथा आसीसु इमे उत्सदा ।।३२।।
•फणिकोपमांसवाहा अनुपूर्वमनुद्धता (समुद्गता) ।
नारायणसंघटना ईदृशा यादृशो भवां ।।३३।।
(३०६) तुंगनखा ताम्रनखाः कैलासशिखरोपमाः ।
लक्षणैरुत्सदैश्चैषां कायमतीव शोभितं ।।३४।।
ग्रीवा कम्बुसमा तेषां अनुपूर्वसमुद्गता ।
सिंहहनू च ते नाथा तथा रसरसाग्रिणः ।।३५।।

---

তাঁহাদের আচরণ অবদাত বা শুদ্ধ ছিল ('উদর' পাঠ গৃহীত হইলে, তাঁহাদের উদর শুভ্র ছিল—এইরূপ অনুবাদ হইতে পারে)। তাঁহাদের জানুদ্বয় সুনিষ্ঠিত (উত্তমরূপে গঠিত) ছিল। সেই পূর্ববুদ্ধ মহর্ষিদের নাভি গভীর ছিল॥ ২৯॥

সেই মহর্ষিদিগের শরীর রজঃকণাদ্বারা স্পৃষ্ট হইত না। সেই নাথেরা (লোকনাথেরা) আপনার ন্যায় মসৃণবর্ণ ছিলেন॥ ৩০॥

তাঁহাদের রোমরাজি ঊর্ধ্বাগ্রবিশিষ্ট ও একটি একটি রোম বিশ্লিষ্টভাবে অবস্থিত ছিল এবং রোমগুলি নীলবর্ণ ও দক্ষিণদিকে আবর্তিত ছিল। লোকহিত-কর আপনিও তাদৃশ আছেন॥ ৩১॥

তাঁহাদের স্কন্ধদেশ অত্যন্ত বৃত্ত (গোল) এবং তাঁহাদের ভ্রূ ঋষভ বা বৃষের ন্যায় ছিল। সেই নাথদের গাত্র নম্র ও ঋজু (সরল) ছিল। এইগুলিই ছিল তাঁহাদের উৎসেধ বা উচ্ছ্রয় (অর্থাৎ উচ্চশ্রেণীর অঙ্গপ্রত্যঙ্গ)॥ ৩২॥

তাঁহাদের অংস (স্কন্ধদেশ) ও বাহু সর্পের মত ক্রমশঃ অনুদ্ধত বা অনুন্নত ('সমুদ্গত' পাঠ সমীচীন বলিয়া প্রতিভাত) এবং আপনার ন্যায় তাঁহারাও নারায়ণের সমাগমবিশিষ্ট হয়েন॥ ৩৩॥

(৩০৬) তাঁহাদের নখ তাম্রবর্ণ ও কৈলাসশিখরের মত তুঙ্গ এবং তাঁহাদের শরীর লক্ষণসমূহ ও পরিণাহ (অথবা, উচ্চতা) বশতঃ অতীব শোভমান ছিল॥ ৩৪॥

তাঁহাদের গ্রীবাদেশ শঙ্খসদৃশ এবং তাহা ক্রমশঃ সংহতিযুক্ত বা সমুদ্গত (পীনতায় বর্ধমান) এবং সেই নাথগণের হনুদেশ সিংহের মত এবং তাঁহাদের রসাগ্র (শ্রেষ্ঠ রস) উপভোগের যোগ্যতা ছিল॥ ৩৫॥

चत्वारिंशत्सुवट्टा दन्ता तेषा महर्षिणामभूत् ।
अभून्सु शुक्लदष्ट्रा ते ईदृशा यादृशो भवा ।।३६।।
प्रभूततनुजिह्वाय सर्वं छादेन्सु स्व मुखं ।
दुवे च कर्णाग्राणि ते नासा च परिमार्जिषु: ।।३७।।
अष्टांगसप्रपूर्णा च वाचा तेषा महर्षिणा ।
सर्वदर्शिणा सत्या च आज्ञेया सर्वप्राणिना ।।३८।।
ब्रह्मस्वरा च ते आसि करविंकरुतस्वरा ।
दुन्दुभिस्वरघोषा च प्रेमणीयस्वरा पि च ।।३९।।
जलेरुहो व कनको दशशतरश्मि भासति ।
तथा भासेन्सु नाथाना मुखा आदित्यबन्धुना ।।४०।।
आयता अभिनीला च नेत्रा तेषां महर्षिणा ।
नासा च उद्गता शोभे सुवर्णयूपोपमा यथा ।।४१।।
भ्रुवन्तरेणाभूत्तेषा वरजातिमहर्षिणा ।
ऊर्णा हि प्रकाशवन्ती मृदुका तूलसादृशा ।।४२।।
महानील चाभू मुख चन्द्रो वा पूर्णमासिये ।
(३०७) रतनाग्नीव च दिशा सर्वा ताय प्रभासिषु ।।४३।।

---

সেই মহর্ষিদিগের চল্লিশটি সুবৃত্ত (সুবর্তুল) দন্ত ছিল। আপনার দন্তের ন্যায় সে-গুলি শুক্র বা শ্বেতবর্ণ ছিল॥ ৩৬॥

তাঁহাদের বিশাল ও পাতলা জিহ্বাদ্বারা নিজের সম্পূর্ণ মুখ আচ্ছাদিত করিতে পারিত এবং সেই (জিহ্বা) তাঁহাদের দুই কর্ণাগ্র ও নাসাও পরিমার্জিত করিতে বা লেহন করিতে পারিত॥ ৩৭॥

অষ্টপ্রকার গুণে পরিপূর্ণ ছিল সেই সর্বদর্শী মহর্ষিদিগের বাক্যশব্দ এবং তাহা ছিল সত্য ও সর্বপ্রাণিগণের প্রতি আজ্ঞাবিধায়ী শব্দ॥ ৩৮॥

তাঁহাদের স্বর বা কণ্ঠধ্বনি ছিল ব্রহ্মার মত, ও কোকিলের স্বরের মত; তাঁহাদের ঘোষ ছিল দুন্দুভির স্বরের ন্যায় এবং তাহা ছিল প্রেমোৎপাদক স্বর॥ ৩৯॥

যেমন কনকবর্ণ পদ্ম দশশতরশ্মিসম্পন্ন হইয়া প্রভা বিস্তার করে, তেমন আদিত্যবান্ধব এই (লোক-) নাথগণের মুখও প্রভা বিস্তার করিত॥ ৪০॥

সেই মহর্ষিদিগের নেত্রদ্বয় আয়ত ও নীলবর্ণ ছিল এবং তাঁহাদের উদ্গত বা উচ্চ নাসা সুবর্ণনির্মিত যূপের মত শোভিত হইত॥ ৪১॥

সেই শ্রেষ্ঠজাতীয় মহর্ষিগণের ভ্রূদ্বয়মধ্যবর্তী ঊর্ণা (রোমাবর্ত) প্রকাশ বা ঔজ্জ্বল্যযুক্ত এবং তূলার ন্যায় মৃদু বা নরম ছিল॥ ৪২॥

তাঁহাদের অতীব নীলবর্ণবিশিষ্ট মুখ পূর্ণিমারাত্রির চন্দ্রের ন্যায় প্রতিভাত হইত। (৩০৭) এবং তাহাদ্বারা তাঁহারা রত্নাগ্নির ন্যায় সব দিক্‌গুলিকে প্রভাযুক্ত করিত॥ ৪৩॥

नीला च मृदुका केशा काचिलिन्दिकसादृशा ।
सर्वे प्रदक्षिणावर्ता तथा लोकहितो भवा ।।৪৪।।
उष्णीषशीर्षा ते नाथा श ईदृशा यादृशो भवा ।
अनुल्लोकितमूर्ध्नानि सुरेहि असुरेहि च ।।৪৫।।
महाप्रभा( )हि ते बुद्धा अतिगृह्णन्ति रश्मिभि. ।
केतुराजेन चन्द्रो व प्रभाय अतिगृह्यते ।।৪৬।।
एता च अन्या च पश्यित्वा निमित्ता लक्षणानि च ।
सर्वानि बोधिसत्वस्य इद वचनमब्रवीत् ।।৪৭।।
यथा ते देवपुत्रा ते पूजनार्थाय उत्सृता. ।
नि सशय महावीर अद्य बुद्धो भविष्यसि ।।৪৮।।
अजिता जालिनी तृष्णा भवनेत्री समाहित ।
प्रज्ञाशस्त्र गृहीत्वान च्छेतुस्यसे मारबन्धन ।।৪৯।।
अद्य त्व सर्वतो शेष किलेशपरिवेष्टित ।
विधुनिष्यसि रागाग्नि बोधि प्राप्तो नरोत्तम ।।৫০।।
सघाटीपट पात्र च चीवरस्य वर्णता तथा ।
यथा मे दृष्टा नाथाना तथा च लोकहिता तव ।।৫১।।

---

তাঁহাদের কেশরাশি নীলবর্ণ, মৃদু ও কাচিলিন্দ নামক তুলাবিশেষের ন্যায় ছিল এবং সেগুলি সবই দক্ষিণদিকে আবর্তিত ছিল। লোকহিতকর আপনারও সেইরূপ (কেশ)॥ ৪৪॥

যেমন আপনি তেমন সেই (লোক-) নাথেরাও শীর্ষে (শিরোদেশে) উষ্ণীষ ধারণ করিতেন, যেন সুর ও অসুরেরা কেহই তাঁহাদের মস্তক দেখিতে না পান॥ ৪৫॥

সেই বুদ্ধগণ রশ্মিদ্বারা মহাপ্রভাববিশিষ্ট (বস্তুকেও) অতিক্রম করিতে পারিতেন, যেমন কেতুরাজ (প্রকাণ্ড ধূমকেতু) প্রভাদ্বারা চন্দ্রকে অতিক্রম করিয়া থাকে॥ ৪৬॥

(কাল নাগ) এইগুলি ও অন্যান্য নিমিত্ত (অদ্ভুত চিহ্ন) ও বোধিসত্ত্বের সর্ব-প্রকার (শারীর) লক্ষণসমূহ দেখিয়া এই বচন বলিতে লাগিলেনঃ—॥ ৪৭॥

"যেহেতু এই দেবপুত্রগণ আপনার পূজার্থ আবির্ভূত হইয়াছেন, (অতএব) হে মহাবীর আপনি নিঃসংশয়ে অদ্যই বুদ্ধ হইবেন"॥ ৪৮॥

"যাহা কেহই জয় করিতে পারে নাই এবং যাহা ভবনেত্রী অর্থাৎ জন্মজন্মান্তর-বিধায়িনী, সেই জালিনী (মায়াবিনী) তৃষ্ণারূপ মারের বন্ধনকে আপনি প্রজ্ঞাকে শস্ত্ররূপে লইয়া সমাহিত হইয়া ছেদন করিতে পারিবেন"॥ ৪৯॥

"হে নরোত্তম! অদ্য আপনি সর্বতোভাবে বোধি (প্রজ্ঞা) প্রাপ্ত হইয়া ক্লেশদ্বারা পরিবেষ্টিত রাগাগ্নিকে শেষপর্যন্ত দূরে নিক্ষেপ করিতে পারিবেন"॥ ৫০॥

सर्वे प्रदक्षिणावर्ता एदृशा भोन्ति पुद्गला ।
यथा व्रजसि सिंहो व अद्य बुद्धो भविष्यसि ॥५२॥
शैलोपम अप्रकम्प्य समाधि च जिनोपम ।
(३०८) बोधिमण्डे स्थिहित्वान दृढवीर्यः समारभे ॥५३॥
स तस्य वचनं श्रुत्वा कालनागस्य भाषितं ।
तुष्टो उदग्रसुमनो बोधिमूलमुपागमे ॥५४॥
श्रुत्वान अतुल घोषं कालनागो महाबलो ।
बोधिसत्वस्य वेगेन भवनातो समुद्गतो ॥५५॥
अञ्जली प्रगृहीत्वान दशपूर्णांगुलीन्तया ।
अभिस्तवे बुद्धवीर बोधिमण्ड व्रजन्तक ॥५६॥
यथा मृदु इमे वाता वायिष्यन्ति सुख सदा ।
सुरभिमनोज्ञगन्धा नात्युष्णा नातिशीतलाः ॥५७॥
यथा च कुसुमवृष्टि प्रवर्षन्तु इम देवता ।
सुगत तव रहत्व भेष्यति द्विपदोत्तम ॥५८॥

---

"*হে লোকহিতকর! (পূর্ব লোক-) নাথদিগের যেমন ছিল,* আপনারও সংঘাটী-বস্ত্র (শ্রমণের উত্তরীয় বস্ত্র), পাত্র (জলপাত্র) ও চীবরের (কাষায় বস্ত্রের) বর্ণ তেমন রহিয়াছে" ॥ ৫১ ॥

"এই পুদ্গলেরা (সত্ত্ব বা প্রাণীরা) সকলেই আপনার প্রদক্ষিণে আবর্তিত হইতেছে। আপনি যে-হেতু সিংহের ন্যায় চলিতেছেন—(তাহাতে মনে হয় যে,) অদ্যই বুদ্ধ হইবেন" ॥ ৫২ ॥

"জিনের উপযোগী শৈলবৎ দৃঢ়সমাধি (৩০৮) আপনি দৃঢ়বীর্য হইয়া বোধি-মণ্ডপে স্থিত হইয়া অবলম্বন করিয়াছেন" ॥ ৫৩ ॥

সেই কালনাগের ভাষিত বচন শুনিয়া তিনি তুষ্ট ও আনন্দিতচিত্ত হইয়া বোধিদ্রুমমূলে উপগত হইলেন ॥ ৫৪ ॥

মহাবল কালনাগ বোধিসত্ত্বের অতুলনীয় ঘোষ (শব্দ) শুনিয়া বেগে (নিজ) ভবন হইতে উত্থিত হইলেন ॥ ৫৫ ॥

(তিনি) পরিপূর্ণ দশ অঙ্গুলীদ্বারা নিবদ্ধ অঞ্জলী লইয়া বোধিমণ্ডপের দিকে গমনশীল বুদ্ধবীরের স্তব করিতে লাগিলেন ॥ ৫৬ ॥

সর্বদা যেন এই বায়ুসকল মৃদুভাবে ও সুখকররূপে বহিতে থাকে এবং যেন তাহা সুরভি ও মনোহর গন্ধে বাসিত থাকে এবং যেন তাহা অতি উষ্ণ ও অতিশীতল না হয় ॥ ৫৭ ॥

দেবতারা যেন এই কুসুমবর্ষণ করেন। হে সুগত! হে দ্বিপাদবিশিষ্ট প্রাণী-দিগের শ্রেষ্ঠ! আপনার নির্জনতা নিষ্পন্ন হইবে ॥ ৫৮ ॥

प्रदक्षिणावर्तो मार्प तुष्टो हृष्टो प्रमोदितो।
प्रीतिमना उदग्रो च सुखंमुञ्चो पि निष्क्रम ॥५६॥
यथापि तूर्यसहस्रं संप्रघुष्टं उपरि लभस्मि स्फुटं देवताहि।
हृष्टप्रमुदितचित्तवेगजातो भविष्यसि बुद्धो विशिष्टो सर्वलोके ॥६०॥
यथा च प्रभा न भायि अन्य काचिदुपरिविमाना कृता च जिह्मवर्णाः।
यथा प्रचलते भूमि षड्विकारं भविष्यसि अद्य अतुल्यो दक्षिणेयो ॥६१॥
यथ च भ्रामयन्त्यंवराणि भीष्मं मारगणं भंजित्व हृष्टचित्ता।
छत्रध्वजपताका च धारयन्ति भविष्यसि बुद्धो न मह्य अस्ति कांक्षा ॥६२॥
(३०६) यथा च मधुरं दुन्दुभी नदन्ति गगनतलं स्फुटं सर्वमम्बरेहि।
यथा च कुसुमा वर्षे देवसंघो भविष्यसि लोके सदेवके स्वयंभूः ॥६३॥
यथा च करिय अंजलि नभस्मिं अभिस्तवे देवसहस्र हृष्टचित्ता।
कनकप्रभो विशिष्टो दक्षिणेयो भविष्यसि बुद्धो नराण अग्रवादी ॥६४॥
अथ खलु वोधिसत्वो येन वृक्षमूलं तेनोपसंक्रमित्वा तेन खलु पुनः समयेन

---

হে মারিষ (ভদ্র)! আপনি তুষ্ট, হৃষ্ট, প্রমুদিত, প্রীতিচিত্ত ও আনন্দিত হইয়া (সকলের) সুখ প্রদান করিতে করিতে দক্ষিণদিকে আবর্তিত হইয়া নিষ্ক্রমণ করুন (চলিতে থাকুন)॥ ৫৯॥

যে-হেতু উপরদিকে আকাশে দেবগণ তূর্যসহস্র নিনাদিত করিয়া স্ফুটিত করিতেছেন, (অতএব) আপনি আপনার হৃষ্ট ও প্রমুদিত চিত্তের বেগযুক্ত হইয়া সর্বকালে বিশিষ্ট বুদ্ধ হইবেন॥ ৬০॥

যে-হেতু অন্য আর কোন প্রভা ভাসিত হইতেছে না, উপরের (দেব) প্রাসাদগুলিও নিষ্প্রভ হইয়াছে এবং ভূমি ছয়প্রকারভাবে প্রচলিত বা কম্পিত হইতেছে, অতএব আপনি অদ্যই অতুলনীয় ও দক্ষিণার্হ (বা পূজা ও দানপ্রাপ্তির যোগ্য) হইবেন॥ ৬১॥

ভীষণ মারসেনাকে আপনি ভগ্ন করিলে যে-হেতু (দেবতারা) হৃষ্টচিত্তে তাঁহাদের বস্ত্র ঘুরাইতেছেন, এবং ছত্র, ধ্বজা ও পতাকা ধারণ করিতেছেন, অতএব আপনি যে বুদ্ধ হইবেন—এ বিষয়ে আমার কোন সন্দেহ নাই॥ ৬২॥

(৩০৯) যে-হেতু বস্ত্রসমূহদ্বারা স্ফুটিত সব গগনতলে মধুরভাবে দুন্দুভিসমূহ নিনাদিত হইতেছে, এবং দেবসংঘ কুসুমরাশি বর্ষণ করিতেছেন, অতএব আপনি দেবলোক সহ এই (মানব) লোকে স্বয়ম্ভূ হইবেন॥ ৬৩॥

যে-হেতু আকাশে সহস্র সহস্র দেব হৃষ্টচিত্তে অঞ্জলীবন্ধন করিয়া (আপনার) স্তব করিতেছেন, অতএব সুবর্ণের প্রভান্বিত আপনি বিশিষ্ট মানবরূপ দক্ষিণার্হ (পূজার্হ) ও নরগণমধ্যে শ্রেষ্ঠবক্তা হইয়া বুদ্ধ হইবেন॥ ৬৪॥

অনন্তর বোধিসত্ত্ব যে-দিকে (বোধি-) বৃক্ষমূল সে-দিকে উপসংক্রান্ত হইলে,

सर्वावन्तो वोधिमण्डो ओसक्तपट्टदामकलापो अभूपि। उच्छितध्वजपताको छत्र-कोटिसमलकृतो रत्नसूत्रविचित्रितो धूपितधूपनो रतनवृक्षपरिवृतो चीवरसस्तृत-सस्तृतो चन्दनचूर्णं अभ्योकीर्णो रत्नोघविचित्रो। तेन खलु पुनः समयेन अनेकानि देवशतसहस्राणि उपरि अन्तरीक्षे प्रतिस्थिहित्वा धूपनपरिगृहीता वोधिसत्व नमस्यन्ति। छत्रध्वजपताकपरिगृहीता वोधिसत्वं नमस्यन्ति। दिव्यओत्पलपद्मुम-कुमुदपुण्डरीकपरिगृहीता नमस्यन्ति वोधिसत्त्वं। दिव्यचन्दनचूर्णपरिगृहीता वोधि-सत्व नमस्यन्ति। दिव्यरत्नचूर्णपरिगृहीता दिव्यरत्नपुष्पपरिगृहीता अनिमिष प्रेक्षमाणा वोधिसत्व नमस्यन्ति। तस्य अन्या देवता सुवर्णमय वोधिवृक्ष सजानन्ति। यथा स्वकाये अधिमुक्तीये अन्ये देवा रूप्यमय वोधिवृक्ष सजानन्ति। अन्ये देवा वैडूर्यमय वोधिवृक्ष सजानन्ति। अन्ये देवा स्फटिकमय वोधिवृक्ष सजानन्ति। अन्ये देवा अस्मगर्भमय वोधिवृक्ष सजानन्ति। अन्ये देवा सप्तरत्नमय वोधिवृक्ष सजानन्ति। अन्ये देवा शतसहस्ररत्नमय वोधिवृक्ष सजानन्ति। यथापीद स्वकस्वकाये अधिमुक्तीये अन्ये देवा लोहितचन्दनस्य वोधिवृक्ष सजानन्ति। अन्ये देवा अगुरुचन्दनस्य वोधिवृक्ष सजानन्ति। अन्ये देवा (३१०) परस्परस्य वाञ्छितरत्नमय वोधिवृक्ष सजानन्ति। अन्ये देवा पीतचन्दनस्य वोधिवृक्ष

সেই সময়ে সমগ্র বোধিমণ্ডপটি পট্টবস্ত্রসমূহদ্বারা অবসক্ত বা বেষ্টিত হইল। (ইহার উপরে) ধ্বজা ও পতাকা উত্থাপিত হইল, ইহা কোটি কোটি ছত্রদ্বারা অলঙ্কৃত হইল, ইহা রত্নময় সূত্রসমূহদ্বারা বিচিত্রিত বা শোভিত হইল, ইহা ধূপদ্রব্যদ্বারা ধূপিত (বাসিত) হইল, ইহা রত্নবৃক্ষদ্বারা পরিবৃত বা পরিবেষ্টিত হইল, ইহা চীবরদ্বারা বহুশঃ আস্তৃত হইল, ইহা চন্দন চূর্ণদ্বারা চতুর্দিকে অবকীর্ণ হইল এবং ইহা রত্ন-প্রবাহে বিচিত্র হইয়া উঠিল। আবার সেই সময়ে লক্ষ লক্ষ দেবেরা উপরদিকে অন্তরীক্ষে অবস্থিত হইয়া ধূপদ্রব্য হস্তে লইয়া বোধিসত্ত্বকে নমস্কার করিতেছেন। (তাঁহারা) (হস্তে) ছত্র, ধ্বজা ও পতাকা লইয়া বোধিসত্ত্বকে নমস্কার করিতেছেন। (কোন কোন দেবেরা) (হস্তে) দিব্য উৎপল, পদ্ম, কুমুদ ও পুণ্ডরীক লইয়া বোধিসত্ত্বকে নমস্কার করিতেছেন। (কেহ কেহ) (হস্তে) দিব্য চন্দন চূর্ণ লইয়া বোধিসত্ত্বকে নমস্কার করিতেছেন। (কেহ কেহ) অনিমিষলোচনে দৃষ্টিপাত করিয়া বোধিসত্ত্বকে দিব্যরত্নসমূহের চূর্ণ ও দিব্য রত্নময় পুষ্প লইয়া নমস্কার করিতেছেন। অন্য কোন কোন দেব তাঁহার বোধিবৃক্ষটিকে সুবর্ণময় বৃক্ষ বলিয়া জ্ঞান করিতে-ছিলেন, নিজ নিজ ধারণা অনুসারে অন্য দেবেরা ইহাকে রূপ্যময়, কেহ বা বৈদূর্যময়, অন্য কেহ বা স্ফটিকময়, অন্যেরা অশ্মগর্ভময় (পাষাণময়), অপর কেহ ইহাকে সপ্ত-রত্নময়, অন্যেরা শতসহস্ররত্নময় বৃক্ষ বলিয়া জ্ঞান করিতেছিলেন। আবার এইরূপও হইল—নিজ নিজ মনোভাব বা বিশ্বাস অনুসারে অন্য দেবেরা বোধিবৃক্ষকে লোহিত-চন্দনের বৃক্ষ বলিয়া জ্ঞান করিতে লাগিলেন। অন্য দেবেরা ইহাকে অগুরু-চন্দনের, অন্য দেবেরা (৩১০) ইহাকে পরস্পরের অভিলষিত রত্নময় বৃক্ষ বলিয়া,

संजानन्ति। अन्ये देवा सिंहचन्दनस्य बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा रसचन्दनस्य बोधिवृक्षं संजानन्ति। यथापीदं स्वकस्वकाये अधिमुक्तीये अन्ये देवा गिरिसारचन्दनस्य बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा दिव्यअगुरुचन्दनस्य बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा मणिरत्नामयं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा सर्वरत्नालंकृतं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा मणिरत्नविचित्रितं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा दिव्यनीलवैडूर्यालंकृतं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा मुसारगल्वमणिविचित्रितं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा अस्मगर्भमणिरतनविचित्रितं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा हस्तिगर्भमणिरतनविचित्रितं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा....मणिरतनविचित्रं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवाः सुप्रभासमणिरतनविचित्रितं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा अमृताश्मगर्भेहि मणिरतनेहि समलंकृतं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवा समन्तचन्द्रेहि समलंकृतं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवास्सुचन्द्रेहि समलंकृतं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवास्सूर्याभासेहि समलंकृतं बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवाः स्फटिकविचित्रं अन्ये देवाः सूर्यविक्रान्तेहि समलंकृतं। अन्ये देवाः चन्द्रोभासेहि समलंकृतं अन्ये देवा ज्योतिप्रभासेहि समलंकृतं। अन्ये देवा विद्युप्रभासेहि समलंकृतं। अन्ये देवाः समन्तालोकेहि मणिरत्नेहि समलंकृतं। अन्ये देवा

---

অন্য দেবেরা ইহাকে পীতচন্দনের, আবার অপর দেবেরা সিংহচন্দনের, অন্য দেবেরা রসচন্দনের বৃক্ষ বলিয়া জ্ঞান করিতে লাগিলেন। আবার এইরূপও হইল—নিজ নিজ ধারণা-অনুসারে অন্য দেবেরা বোধিবৃক্ষকে গিরিসার (লৌহ বা টীন)-চন্দনের বৃক্ষ বলিয়া জ্ঞান করিলেন। অন্য দেবেবা ইহাকে দিব্য অগুরুচন্দনের বৃক্ষ বলিয়া জ্ঞান করিলেন। অন্য দেবেরা ইহাকে মণিরত্নময় বৃক্ষ বলিয়া ভাবিলেন। অন্য দেবেরা ইহাকে সর্বপ্রকার রত্নদ্বারা অলঙ্কৃত মনে করিলেন। অন্য দেবেরা বোধিবৃক্ষকে মণিরত্নদ্বারা বিচিত্রিত বলিয়া জ্ঞান করিলেন। অন্য দেবেরা ইহাকে দিব্য নীলবৈদূর্যদ্বারা অলঙ্কৃত ভাবিলেন। অন্য দেবেরা বোধিবৃক্ষকে অশ্ম (প্রস্তর বা পাষাণ)-গর্ভমণিরত্নদ্বারা বিচিত্রিত বলিয়া জ্ঞান করিতে লাগিলেন। অন্য দেবেরা বোধিবৃক্ষকে হস্তিগর্ভ (হস্তীর রূপাঙ্কিত?) মণিরত্নদ্বারা বিচিত্রিত বলিয়া জ্ঞান করিলেন। অন্য দেবেরা...ইহাকে মণিরত্নদ্বারা বিচিত্র বলিয়া বোধ করিলেন। অন্য দেবেরা সুপ্রভাস (-নামক?) মণিরত্নদ্বারা, অন্য দেবেরা অমৃতাশ্মগর্ভ (অক্ষয় প্রস্তর-নিবন্ধ?) মণিরত্নদ্বারা, অন্য দেবেরা সমন্তচন্দ্র (পূর্ণচন্দ্রাঙ্কিত?) (মণিরত্নদ্বারা), অন্য দেবেরা সুচন্দ্র (-নামক) (মণিরত্নদ্বারা), এবং অন্য দেবেরা সূর্যাবভাস (মণিরত্নদ্বারা), সমলঙ্কৃত বলিয়া বোধিবৃক্ষকে জ্ঞান করিলেন। অন্য দেবেরা স্ফটিকদ্বারা বিচিত্র এবং অন্য দেবেরা সূর্যবিক্রান্ত (সূর্যকান্ত) (মণিরত্নদ্বারা) সমলঙ্কৃত, অন্য দেবেরা চন্দ্রাবভাস (মণিরত্নদ্বারা), অন্য দেবেরা জ্যোতিঃ বা আলোকের প্রভাসম্পন্ন (মণিরত্নদ্বারা), অন্য দেবেরা বিদ্যুতের প্রভাসম্পন্ন (মণিরত্নদ্বারা), অন্য দেবেরা

मुक्ताप्रभेहि मणिरत्नेहि समलकृत। अन्ये देवा अप्रतिहतप्रभेहि मणिरतनेहि समलकृत बोधिवृक्ष सजानन्ति। अन्ये देवा रतनसमुच्छ्रयसमलकृत। अन्ये देवाः सर्वलोकाग्रभूतेहि मणिरतनेहि समलकृत। अन्ये देवाः शक्राभिलग्नेहि मणिरतनेहि समलकृत। अन्ये देवा रत्नपत्रेहि सम-(३११)लकृत। अन्ये देवा उरगगर्भ-मणिरतनेहि समलकृत। अन्ये चन्दनप्रभेहि समलकृत। अन्ये लोहिताक्षेहि समल-कृत। अन्ये गजपतीहि मणिरतनेहि समलकृत। अन्ये महेश्वरदत्तेहि मणि-रतनेहि समलकृत। अन्ये रुमकेहि समलकृत। अन्ये गोमेदकेहि मणिरतनेहि समलकृत। अन्ये देवा शशेहि मणिरतनेहि समलकृत बोधिवृक्ष सजानन्ति। अन्ये लालाटिकेहि मणिरतनेहि समलकृत। अन्ये शिरिगर्भेहि मणिरतनेहि अन्ये तालिकेहि मणीहि एतेहि च अन्येहि च दिव्येहि मणिरतनेहि समलकृत बोधिवृक्ष सजानन्ति।

येषा देवाना ततोनिदान कुशलमूलो परिपच्चिष्यति अनुत्तराये सम्यक्-सबुद्धाये ते यथाकुशलमूलेहि बोधिवृक्ष सजानेन्सुः। नीलमुक्ताहारेहि लोहित-मुक्ताहारेहि श्वेतमुक्ताहारेहि कण्ठनिष्केहि सुवर्णसूत्रेहि कुण्डलेहि मुद्रिकाहि परिहारकेहि वलयकेहि नूपुरेहि वेष्टनकेहि मुद्राहस्तकेहि आवापकेहि रतनदाम-

---

সর্বদিক্‌বিভাসী আলোকময় মণিরত্নদ্বারা, অন্য দেবেরা মুক্তার প্রভাবিশিষ্ট মণিরত্ন-দ্বারা, অন্য দেবেরা অপ্রতিহত প্রভাবিশিষ্ট মণিরত্নদ্বারা সমলঙ্কৃত বলিয়া বোধিবৃক্ষকে জ্ঞান করিলেন। অন্য দেবেরা রত্নস্তূপদ্বারা সমলঙ্কৃত, অন্য দেবেরা সর্বলোকে অতীব শ্রেষ্ঠ মণিরত্নদ্বারা, অন্য দেবেরা শক্রাভিলগ্ন নামক মণিরত্নদ্বারা, অন্য দেবেরা রত্নময় পত্রদ্বারা (৩১১) সমলঙ্কৃত বলিয়া বোধিবৃক্ষকে বোধ করিতে লাগিলেন। অন্য দেবেরা সর্পগর্ভ (সর্পাঙ্কিত) মণিরত্নদ্বারা, অন্য (দেবেরা) চন্দনপ্রভাবিশিষ্ট (মণিরত্নদ্বারা), অন্য (দেবেরা) লোহিতাক্ষ-নামক লালবর্ণ (মণিরত্নদ্বারা), অন্য (দেবেরা) গজপতির (মূর্ত্যাঙ্কিত) (মণিরত্নদ্বারা), অন্য (দেবেরা) মহেশ্বরদত্ত-নামক (মণিরত্নদ্বারা), অন্য (দেবেরা) রুমক (লবণখণ্ডবিশেষ) দ্বারা, অন্য দেবেরা গোমেদ-নামক মণিরত্নদ্বারা, অন্য দেবেরা শশ-নামক (অথবা শশকমূর্তি সমন্বিত) মণিরত্নদ্বারা সমলঙ্কৃত বলিয়া বোধিবৃক্ষকে মনে ভাবিলেন। অন্য (দেবেরা) লালাটিক (ললাটে ব্যবহারোপযোগী) মণিরত্নদ্বারা, অন্য দেবেরা শ্রীগর্ভ-নামক মণিরত্নদ্বারা, অন্য (দেবেরা) তালিক (তাড়ক বা শিবা) মণিরত্নদ্বারা সমলঙ্কৃত বলিয়া বোধিবৃক্ষটিকে জ্ঞান করিলেন। সেই-সেই কারণে যে সব দেবের কুশলের মূল অনুত্তর (অলৌকিক) সম্যক্‌ সংবোধি লাভের উপযোগী হইয়া পরিপক্ক হইবে, তাঁহারা তাঁহাদের কুশলমূলসমূহের প্রভাবে বোধিবৃক্ষকে বুঝিয়া লইয়াছিলেন। তাঁহারা বোধিবৃক্ষটিকে নীলমুক্তার হার, লোহিতমুক্তার হার, শ্বেতমুক্তার হারসমূহদ্বারা, সুবর্ণনিষ্ক বা মুদ্রাদ্বারা রচিত কণ্ঠহার ও সুবর্ণসূত্রের কুণ্ডলদ্বারা, মুদ্রিকা বা নামাঙ্কিত অঙ্গুরীদ্বারা, পরিহারক (কঙ্কাদিধাত্রী) বলয়দ্বারা, নূপুর, বেষ্টন

केहि पट्टदामकेहि पुष्पदामकेहि सुवर्णकेयूरेहि रत्नहारेहि रुचकहारेहि मन्दारव-दामेहि हंसदामेहि सिंहलताहि वजिराकारेहि स्वस्तिकेहि एतेहि चान्येहि च दिव्येहि आभरणेहि समलंकृतं बोधिवृक्षं संजानेन्सुः। येषां बोधिवृक्षं पश्यित्वा कुशलमूलानि जायन्ति ते देवाः स्वलंकृतं बोधिवृक्षं संजानन्ति। अन्ये एतेहि चान्येहि च यथापरिकीर्तितेहि अलंकारेहि बोधिवृक्षं समलंकृतं संजानन्ति। तत्र केचिद्देवा योजनं उच्चत्वेन बोधिवृक्षं संजानन्ति। अन्ये देवाः पंचयोजनमुच्चत्वेन। अन्ये दशयोजनमुच्चत्वेन। (३१२) अन्ये विंशयोजनमुच्चत्वेन। अन्ये त्रिंशा-योजनमुच्चत्वेन। अन्ये चत्वारिंशयोजनमुच्चत्वेन। अन्ये देवा पंचाशयोजन-मुच्चत्वेन बोधिवृक्षं संजानन्ति। अन्ये योजनशतमुच्चत्वेन बोधिवृक्षं संजानन्ति। यथास्वकस्वकेन ज्ञानेन बोधिवृक्षमुच्चत्वेन संजानन्ति। सन्ति देवा योजन-सहस्रमुच्चत्वेन बोधिवृक्षं संजानन्ति। सन्ति देवा दीर्घायुष्का पुरिमजिन-कृताधिकारा योजनशतसहस्रमुच्चत्वेन बोधिवृक्षं संजानन्ति। सन्ति देवपुत्रा अभिसंजातकुशलमूलानिर्याता यावद्भवाग्रमुच्चत्वेन बोधिवृक्षं संजानन्ति। तत्र केचिद्देवा सर्वरत्ननिर्यूहं सिंहासनं बोधिवृक्षमूले अद्दशेन्सुः। दिव्यं बहु-योजनमुच्चत्वेन दिव्यदुष्यसंस्तृतं रत्नजालसंछन्नं किङ्किनीजालसमलंकृतं।

---

(উষ্ণীষ), মুদ্রাহস্তক (নামাঙ্কিত হস্তালঙ্কার-বিশেষ?), আবাপক (হস্তবলয়), রত্ন-মালা, পট্টবস্ত্রের মালা ও পুষ্পমালাদ্বারা, ও সুবর্ণকেয়ূর, রত্নহার, রুচকহার (কণ্ঠ-হারবিশেষ), মন্দারপুষ্পমালা, হংসমূর্তিময় মালা, সিংহমূর্তিময় লতা ও বজ্রাকার স্বস্তিকচিহ্নদ্বারা, এবং এইসব ও অন্যান্য দিব্য আভরণসমূহদ্বারা সমলঙ্কৃত বলিয়া জ্ঞান করিতে লাগিলেন। বোধিবৃক্ষ দেখিয়া যে-সব (দেবের) কুশলমূল উৎপন্ন হয়, *সে-সব দেবেরা বোধিবৃক্ষকে সুন্দররূপে অলঙ্কৃত বলিয়া বোধ করিতেছিলেন।* অন্য (দেবেরা) এই-সব ও অন্যান্য পূর্বোল্লিখিত অলঙ্কারসমূহদ্বারা বোধিবৃক্ষটিকে সমলঙ্কৃত ভাবিতে লাগিলেন। তন্মধ্যে কোন কোন দেবেরা বোধিবৃক্ষকে এক যোজন উচ্চ বলিয়া অনুভব করিলেন, অন্য দেবেরা ইহাকে পাঁচ যোজন, অন্যেরা দশ যোজন, (৩১২) অন্যেরা বিশ যোজন, অন্যেরা ত্রিশ যোজন, অন্যেরা চল্লিশ যোজন এবং অন্যেরা পঞ্চাশ যোজন উচ্চ বলিয়া ধারণা করিলেন। অন্য (দেবেরা) ইহাকে একশত যোজন উচ্চ বলিয়া জ্ঞান করিলেন। (তাঁহারা) নিজ নিজ জ্ঞান অনুসারে বোধিবৃক্ষের উচ্চতার ধারণা করিতে লাগিলেন। এমন দেবেরা আছেন, যাঁহারা দীর্ঘায়ুঃ হইয়া পূর্ব পূর্ব জিনগণের অধিকারে কার্য করিতেন, তাঁহারা বোধিবৃক্ষকে শতসহস্র যোজন উচ্চ বলিয়া জ্ঞান করিলেন। এমন দেবেরো আছেন, যাঁহারা (নিজের) কুশলমূল উৎপন্ন হওয়ায় (নির্বাণ-পথে) অগ্রসর হইয়াছেন, তাঁহারা বিশ্বের সর্বোচ্চ অগ্রভাগের ন্যায় বোধিবৃক্ষকে উচ্চ বলিয়া মনে করিলেন। তন্মধ্যে কোন কোন দেবেরা বোধিবৃক্ষমূলে সর্বরত্নশোভিত সিংহাসন দেখিতে পাইলেন এবং সেই সিংহাসন দিব্য, দিব্যবস্ত্রদ্বারা সংস্তৃত, রত্নজালসমাচ্ছন্ন ও কিঙ্কিণীজালদ্বারা

अन्ये देवा योजनशतसहस्रमुच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा योजन-सहस्रमुच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा अर्द्धतिय योजनशतानि उच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा द्वे योजनशतानि उच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा योजनशतमुच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा पंचाशद्योजनानि उच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा चत्वारिंशद्योजनानि उच्चत्वेन सिंहासन-मद्दर्शेन्सुः। अन्ये देवा त्रिंशद्योजनानि उच्चत्वेन सिंहासमनद्दर्शेन्सुः। अन्ये देवा विंशद्योजनानि उच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा दशयोजनानि उच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा चतुर्योजनानि उच्चत्वेन सिंहासन-मद्दर्शेन्सुः। अन्ये देवा त्रियोजनमुच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा द्वियोज-(३१३)नानि उच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा योजनमुच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा त्रिक्रोशमुच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा द्विक्रोशमुच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा क्रोशमुच्चत्वेन सिंहासन-मद्दर्शेन्सुः। अन्ये देवा सप्ततालमुच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा षट्तालमुच्चत्वेन, अन्ये देवा पचताल, अन्ये देवा चतुताल, अन्ये देवा त्रितालं, अन्ये देवा द्विताल, अन्ये देवा तालमात्र बोधिवृक्षस्य मूले सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा सप्तपौरुषेयमुच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये देवा षट्पौरुषेय-मुच्चत्वेन सिंहासनमद्दर्शेन्सुः। अन्ये पचपौरुषेय, अन्ये चतुपौरुषेय अन्ये त्रि-पौरुषेय, अन्ये द्विपौरुषेय। अन्ये देवा पुरुषमात्रमुच्चत्वेन बोधिवृक्षस्य मूले सिंहासनमद्दर्शेन्सुः। तत्र ये लूखाधिमुक्तिका सत्वा ते तृणसस्तरे निषण्ण

---

সমলঙ্কৃত এবং বহুযোজন উচ্চ বলিয়া তাঁহাদের নিকট প্রতিভাত হইয়াছিল। অন্য দেবেরা শতসহস্রযোজন উচ্চ বলিয়া সিংহাসনটিকে লক্ষ্য করিলেন। অন্য দেবেরা ইহাকে সহস্র যোজন উচ্চ বলিয়া দেখিলেন। অন্য দেবেরা আড়াই (সার্ধদ্বয়) শত যোজন উচ্চ বলিয়া সিংহাসনটিকে দেখিলেন। অন্যেরা দুই শত যোজন, অন্যেরা একশত যোজন, অন্যেরা পঞ্চাশ যোজন, অন্যেরা দশ যোজন, অপরেরা চারি যোজন, অন্যেরা তিন যোজন, অপরেরা দুই যোজন, (৩১৩) এবং অন্যেরা এক যোজন উচ্চ বলিয়া সিংহাসনটিকে লক্ষ্য করিলেন। অন্য দেবেরা তিন ক্রোশ, অপরেরা দুই ক্রোশ, এবং অন্যেরা এক ক্রোশ উচ্চ বলিয়া সিংহাসনটিকে দেখিলেন। অন্য দেবেরা সপ্ত তালবৃক্ষবৎ, অপরেরা ছয় তালবৃক্ষবৎ, অন্যেরা পাঁচ তালবৃক্ষবৎ, অপরেরা চারি তালবৃক্ষবৎ, অন্যেরা তিন তালবৃক্ষবৎ, অপরেরা দুই তালবৃক্ষবৎ, এবং অন্যেরা একটি মাত্র তালবৃক্ষবৎ উচ্চ বলিয়া বোধিবৃক্ষের মূলস্থিত সিংহাসনটিকে দেখিতে পাইলেন। অন্য দেবেরা সাতটি পুরুষবৎ, অপরেরা ছয়টি পুরুষবৎ, অন্যেরা পাঁচটি পুরুষবৎ, অপরেরা চারিটি পুরুষবৎ, অন্যেরা তিনটি পুরুষবৎ, অপরেরা দুইটি পুরুষবৎ এবং অন্যেরা একটি মাত্র পুরুষবৎ উচ্চ বলিয়া বোধিবৃক্ষের মূলস্থিত সিংহাসনটিকে

बोधिसत्वमद्दशेन्सुः। तृणसंस्तरे निषीदित्वा बोधिसत्वो अनुत्तरां सम्यक् संबोधिमभिसंबुद्धिष्यतीति।

अथ खलु पुन बोधिसत्वः सदेवमानुषासुरस्य लोकस्य पुरतो येन बोधिवृक्षमूलं तेनोपसंक्रमित्वा बोधिवृक्षं त्रिष्कृत्यो प्रदक्षिणीकृत्वा पुरिमका तथागत समनुस्मरन्तो निषीदि पर्यकमाभुंजित्वा ऋजुं कायं प्रणिधाय प्रतिमुखां स्मृतिं प्रतिस्थापयित्वा। तत्र चैवं बोधिवृक्षमूले निषण्णस्य बोधिसत्वस्य मुखमण्डल भासति तपति विरोचते। सय्यथापि नाम महासाहस्रलोकधातुविस्तृतं सूर्यमण्डलं वा। यस्य तेजेन सर्वावन्ता त्रिसाहस्रमहासाहस्रा लोकधातु जिह्मवर्ण अस्यात्। सय्यथापि (३१४) नाम जाम्बूनदस्य बिम्बस्य पुरतो विदग्धस्थूणा काला मसिनिभा न तपति न विरोचति न च भवति प्रभास्वरा, एवमेव बोधिसत्वेन त्रिसाहस्रमहासाहस्रा लोकधातुः तेजेन अभिभूता अभूषि। तत्र ये देवपुत्रा याव अकनिष्ठातो उपरि बोधिसत्वं निषण्णं अद्दशेन्सुः, तत्र भूम्या देवा समानं बोधिसत्वं अद्दशेन्सुः। तथा अन्तरीक्षे यावच्चातुर्महाराजिका देवा त्रायस्त्रिंशा यामा तुषिता निर्माणरति परिनिर्मितवशवर्ति मारभवनातः सिंहासन-

---

লক্ষ্য করিলেন। সেখানে যে-সে সত্ত্ব বা জীবেরা রূক্ষ বা দীন ধারণা বা মনোভাব-বিশিষ্ট, তাহারা বোধিসত্ত্বকে তৃণসংস্তরে উপবিষ্ট দেখিলেন এবং (তাঁহারা ভাবিলেন)—"তৃণসংস্তরে বসিয়া বোধিসত্ত্ব অনুত্তর (সর্বোত্তম) সম্যক্‌সংবোধি লাভ করিবেন"।

অনন্তর আবার বোধিসত্ত্ব দেবলোক, মানুষলোক ও অসুরলোকের সম্মুখে যে-দিকে বোধিবৃক্ষমূল সে-দিকে অগ্রসর হইয়া তিনবার বোধিবৃক্ষকে প্রদক্ষিণ করিয়া পূর্ববর্তী তথাগতদিগকে স্মরণ করিতে করিতে পর্যঙ্ক বন্ধন করিয়া এবং নিজ শরীরটি ঋজু করিয়া রাখিয়া সম্মুখে স্মৃতি বা মনোনিবেশ স্থাপিত করিয়া (তন্মূলে) উপবিষ্ট হইলেন। সেখানে এইরূপ হইল যে বোধিবৃক্ষমূলে উপবিষ্ট বোধিসত্ত্বের মুখমণ্ডলটি উজ্জ্বল হইয়া উঠিল, তপ্ত হইয়া উঠিল এবং চাক্‌চিক্যময় হইয়া উঠিল—মহাসহস্রসংখ্যক লোকসমূহে বিস্তৃত সূর্যমণ্ডল যেমন হইয়া থাকে। তাঁহার তেজঃপ্রভাবে সমগ্র তিনসহস্র মহাসহস্র লোকধাতু হতপ্রভ হইয়া গেল। যেমন (৩১৪) জাম্বুনদ সুবর্ণের বিম্বের বা মূর্তির সম্মুখে কোন কালবর্ণের মসিকৃষ্ণ দগ্ধ স্থূণা বা স্তম্ভ তপ্তও হয় না, রুচি বা রশ্মি বিশিষ্টও হয় না, কিংবা প্রভাময়ও হয় না, তেমনই বোধিসত্ত্বের তেজোদ্বারা তিনসহস্র মহাসহস্র লোকধাতু অভিভূত হইয়াছিল। উপরিভাগে অকনিষ্ঠ দেবলোকের যাঁহারা দেবপুত্র, তাঁহারা বোধিসত্ত্বকে সেখানে উপবিষ্ট দেখিতে পাইলেন এবং সেখানে ভূমির দেবগণও একই বোধিসত্ত্বকে দেখিতে পাইলেন। সেইরূপ অন্তরীক্ষস্থিত চাতুর্মহারাজিক দেবেরা, ত্রায়স্ত্রিংশ দেবেরা, যাম দেবেরা, তুষিত দেবেরা, নির্মাণরতি দেবেরা, পরিনির্মিতবশবর্তী

गतं बोधिसत्व सजानन्ति। एव ब्रह्मा देवा ब्रह्मकायिका देवा ब्रह्मपुरोहिता देवा महाब्रह्मा देवा आभा देवा आभास्वरा देवा शुभा देवा परीत्तशुभा देवा अप्रमाणशुभा देवा शुभकृत्स्ना देवा बृहत्फला देवा अबृहा देवा अतपा देवा सुदर्शना देवा अकनिष्ठा देवा सिंहासनगत बोधिसत्व सजानेन्सु। ये च त्रि-साहस्रमहासाहस्राये लोकधातुये कुशलमूलमन्वागता सत्वा पर्यन्तस्थायिनः ते सर्वे सिंहासनगत बोधिसत्व सजानेन्सुः। ये अवरुप्तकुशलमूला सत्वा पुरि-मजिनकृताधिकारा कामधातुपर्यापन्नाः ते मार न पश्यन्ति न सजानन्ति बोधि-सत्वस्य पूजा करोन्ता बोधिसत्व नमस्यमानाः बोधिसत्वानुभावेन।

अथ खलु मारः पापीया स्वक बल व्यामबल सजानति सर्वावती च त्रि-साहस्रमहासाहस्रा लोकधातु अभिनता येन बोधिसत्वो। महासत्वश्च इम प्रतिसशिक्षति। न तावदह अनुत्तरा सम्यक्सबोधिमभिसबुद्धिष्यामि यावन्न मार पापीम सार्धं बलकायेन सन्नद्धमागत पराजिष्यामि, मा सत्वानामेव भवेया अनाश्चर्यमेत य बोधिप्राप्तेन मारो निगृहीत, स्वक च स्याम ऋद्धिप्रातिहार्येण बोधिसत्वः मदे (३१५)वकस्य लोकस्य पुरतो उपदर्शितुकाम. एव दृढस्थामवेग-

---

দেবেরা মারভবন হইতে (?) সিংহাসনগত বোধিসত্ত্বকে চিনিতে পারিলেন। সেইরূপ ব্রহ্মা দেবেরা, ব্রহ্মলোকের দেবেরা, ব্রহ্মপুরোহিত দেবেরা, মহাব্রহ্ম দেবেরা, আভা দেবেরা, আভাস্বর দেবেরা, শুভ দেবেরা, পরীত্ত দেবেরা, অপ্রমাণশুভ দেবেরা, শুভকৃৎস্ন দেবেরা, বৃহৎফল দেবেরা, অবৃহ দেবেরা, অতপ দেবেরা, সুদর্শন দেবেরা ও অকনিষ্ঠ দেবেরা সিংহাসনগত বোধিসত্ত্বকে চিনিতে পারিলেন। আবার যে সব কুশলমূলসম্পন্ন সত্ত্ব বা জীবগণ ত্রিসহস্র মহাসহস্র লোকধাতুসমূহের পর্যন্তে অবস্থায়ী তাঁহারা সকলেই সিংহাসনগত বোধিসত্ত্বকে চিনিতে পারিলেন। যে-সব সত্ত্ব বা জীবেরা পূর্ববর্তী জিনদিগের অধিকারভুক্ত থাকিয়া কুশলমূল দৃঢ়ভাবে রোপিত করিতে পারিয়াছিলেন এবং যাঁহারা কামধাতু নির্মূল বা দূরীভূত করিতে সমর্থ হইয়াছেন, তাঁহারা বোধিসত্ত্বের পূজা করিতে থাকায়, ও বোধিসত্ত্বকে নমস্কার করিতে থাকায়, বোধিসত্ত্বের প্রভাবে মারকে দেখিতে পান নাই এবং তাহাকে চিনিতেও পারেন নাই।

অনন্তর পাপিষ্ঠ মার নিজ বলকে মলিনিত বল বলিয়া জ্ঞান করিল, এবং ত্রিসহস্র মহাসহস্র সমগ্র লোক বা ভুবনকে বোধিসত্ত্বের দিকে অভিনত করিল। মহাসত্ত্বও (বোধিসত্ত্বও) এইরূপ বিচার বা বিবেচনা করিলেন—"যতক্ষণ পর্যন্ত আমি দৃঢ়সংকল্পে সজ্জিত হইয়া আগত সৈন্যসহ পাপিষ্ঠ মারকে পরাজিত করিতে না পারিব, ততক্ষণ পর্যন্ত আমি অনুত্তরসম্যক্সম্বোধি লাভ করিব না। সত্ত্ব বা জীবগণের মনে যেন এমন ভাব উদিত হয় না যে, ইহা আশ্চর্যের বিষয় নহে যে, বোধি প্রাপ্ত হইয়া (বোধিসত্ত্ব) মারকে নিগৃহীত বা পরাভূত করিয়াছেন এবং ঋদ্ধি বা শক্তির অদ্ভুত ক্রিয়াদ্বারা নিজের স্থান বা বল বোধিসত্ত্ব (৩১৫) দেবলোকসহ

ऋद्धिप्राप्तो बोधिसत्व इति च मम च अनुशिक्षित्वा अनुत्तराये सम्यक्संबोधिये चित्तमुत्पादयिष्यन्ति। अथ खलु मारो पापीमां दुःखी दुर्मनो शोकशल्यविद्धः प्रतिराजसंज्ञां बोधिसत्वे उपस्थापेत्वा चतुरंगिनीं मारसेनां उद्योजयित्वा वहुयोजनशतां हरित्वा येन बोधिवृक्षमूलं तेनोपसंक्रमि बोधिसत्वं पश्यिष्यामो ति। सो न प्रभवति बोधिसत्वं द्रष्टुं चक्षुर्विभ्रममनुप्राप्तः सचेद् बोधिसत्वो मुखवाटमोसिरेया येन स्थामेन बोधिसत्वो समन्वागतो अभूपि। सचेदयं त्रिसाहस्रमहासाहस्रो लोकधातुर्वज्रमयो महापर्वतः अभविष्यत्तां लोकधातुं बोधिसत्वः परमाणुरजसदृशीं विधूनित्वा असंख्येया लोकधातुयो अभ्युत्क्षिपेया, न च एको पि परमाणुरजो द्वितीयेन परमाणुरजेन सार्धं समये। बोधिसत्वो च ततो मारपरिषाये वहुं सत्वां कुशलमूलानद्राक्षीत् ये इमं बोधिसत्वस्य एवंरूपं ऋद्धिप्रातिहार्यं दृष्ट्वा अनुत्तराये सम्यक्संबोधाय चित्तमुत्पादयिष्यन्तीति। एतमर्थपदं बोधिसत्वो संपश्यमानो आगमेति न ताव अजिनित्वा मारं सवलवाहनं अनुत्तरां सम्यक्संबोधिमभिसंवुद्धिष्यामीति। अथ खलु भगवां ताये वेलाये इमां गाथामध्यभापे।

---

(মানুষ-) লোককে দেখাইবার জন্য দৃঢ় স্থাম (বল), বেগ ও ঋদ্ধি প্রাপ্ত হইয়াছেন, এবং আমার নিকট হইতে শিক্ষা লাভ করিয়া তাহারা অনুত্তর সম্যক্‌সংবোধির দিকে চিত্ত বা মনোভাব উৎপাদন করিবে"। অনন্তর পাপিষ্ঠ মার দুঃখিত, দুর্মনায়মান ও শোকশরে আহত হইয়া বোধিসত্ত্বকে প্রতিরাজ (শত্রুরাজ) বলিয়া ধরিয়া লইয়া, (তাঁহার বিরুদ্ধে) চতুরঙ্গ মার সেনা উদ্‌যোজিত করিয়া বহুশত যোজন তাহা চালাইয়া লইয়া আসিয়া যে-দিকে বোধিবৃক্ষমূল ছিল সে-দিকে বোধিসত্ত্বকে দেখিবে মনে করিয়া, অগ্রসর হইল। চক্ষুতে বিভ্রম প্রাপ্ত হইয়া সে (মার) বোধিসত্ত্বের প্রতি দৃষ্টিক্ষেপ করিতে সমর্থ হইল না, যদি বা বোধিসত্ত্ব যে স্থাম বা বলদ্বারা সমন্বিত হইয়াছেন তদ্দ্বারা তাঁহার নিজের মুখবাট বা মুখমণ্ডলখানিকে বিস্তৃত করিয়া দেখাইবেন। যদি এই ত্রিসহস্র মহাসহস্রসংখ্যক লোকসমূহ বজ্রময় (কঠিন) পর্বত হইয়া দাঁড়ায়, তাহা হইলেও বোধিসত্ত্ব সেই লোকসমূহকে পরমাণুর কণাসদৃশ ভাবিয়া ইহাকে কাঁপাইয়া অসংখ্য লোকধাতুগুলিকে উৎক্ষিপ্ত করিতে পারিবেন এবং সেই কার্যে একটি পরমাণুকণা দ্বিতীয় পরমাণুকণার সহিত সম্মিলিত বা সংযুক্ত হইবে না। আবার বোধিসত্ত্ব যেন মার-পরিষদে বহু সত্ত্ব বা জীবকে কুশলমূলযুক্ত দেখিতে পাইলেন, যাহারা বোধিসত্ত্বের এইপ্রকার ঋদ্ধি বা শক্তির অদ্ভুত ক্রিয়াকলাপ লক্ষ্য করায় অনুত্তর সম্যক্‌সংবোধের জন্য চিত্তকে সংযোজিত করিতে পারিবে। এইভাবে বিষয়টিকে লক্ষ্য করিয়া বোধিসত্ত্ব অপেক্ষা করিতে লাগিলেন—(এবং ভাবিলেন—) "বল ও বাহনসহ মারকে পরাভূত না করিয়া আমি অনুত্তর সম্যক্‌সংবোধি লাভ করিব না"। অনন্তর ভগবান সেই বেলাতে এই গাথা বলিতে লাগিলেন।

यथा स्वयंभू स्थितो बोधिमूले
शाक्यान राजा सुविशुद्धसत्वो ।
सुवर्णविम्बं यथ दर्शनीयो
जाम्बूनदं अपगतसर्वक्लेशो ।।१।।
ओभासजाता दिशता अभूपि
मारश्च त्रस्तो अभु कृच्छ्रप्राप्तो ।
(३१६) किं तं हि नाम मह्य भेष्यतीति
रतिं न विन्दामि विमान अस्मि ।।२।।
विमान सर्वा अभु व्योमवर्णा
प्रासादश्रेष्ठा वरचन्दनस्य ।
सुवर्णसूत्रा स्फटिकप्रवाडा
मा खु च्यविष्यं इतो अद्य स्थानात् ।।३।।
स्फुटा गवाक्षा रुचिरार्धचन्द्रा
मुसारगल्वकवचिता च गर्भा ।
वैरोचनस्य जगतो विशिष्टा
आभा अभू भविष्यति किं तु अद्य ।।४।।
शीर्षातो मह्यं मकुटो प्रलुप्तो
शुभा च आभा विगता ममाद्य ।

---

যে-হেতু স্বয়ংভূ ও সুবিশুদ্ধসত্ত্ববিশিষ্ট শাক্যগণের রাজা,—যিনি জাম্বুনদ সুবর্ণের প্রতিমার ন্যায় দর্শনীয় ও যাঁহার সর্বপ্রকার ক্লেশ দূরীভূত হইয়াছে—বোধিবৃক্ষমূলে দাঁড়াইয়া আছেন॥ ১॥

সব দিক্ অবভাস বা আলোকে উদ্ভাসিত হইল, আবার মার ত্রস্ত হইয়া কৃচ্ছ্র-অবস্থা বা দুরবস্থা প্রাপ্ত হইল (এবং সে ভাবিল—)

(৩১৬) "আমার কি অবস্থাই বা ঘটিয়া উঠিবে? আমি এই বিমানে (বা প্রাসাদে) কোন সুখ অনুভব করিতেছি না"॥ ২॥

"আকাশের বর্ণবিশিষ্ট সব (আকাশস্থ) প্রাসাদগুলি শ্রেষ্ঠচন্দন কাষ্ঠদ্বারা নির্মিত ছিল, সেগুলিতে সুবর্ণসূত্র (ঝুলিতেছিল) এবং ইহাতে স্ফটিক ও প্রবাল ছিল। আর যেন এই স্থান হইতে আমাকে চ্যুত হইতে হয় না।"॥ ৩॥

"(প্রাসাদগুলির) গবাক্ষসমূহ রুচির অর্ধচন্দ্রাকৃতিরূপে প্রকাশিত ছিল এবং সেগুলির গর্ভ (আভ্যন্তর) গৃহসমূহ মুসারগল্ব রত্নদ্বারা বিচিত্রিত ছিল। (আর) সূর্যলোকের আভা বিশিষ্টরূপে প্রতিভাত হইতেছিল। আজ কি ঘটনাই ঘটিবে?"॥ ৪॥

"আমার মস্তক হইতে মুকুট খসিয়া পড়িল। আমার শুভ বা শুভ্র আভা

सगीति मह्य स्थिता अप्सराणा
मा खु च्यविष्य इतो अद्य स्थानात् ।।५।।
जाम्बूनदेन यथ काचनेन
व्योमे विमाना कृतजिह्यवर्णा ।
इमे ये दिव्या इमे ये विमाना
जिह्मा अभू उपगते बोधिसत्वे ।।६।।
सो चादृशासि भगवन्त स्वयभु
निषण्ण सिह यथ दुष्प्रधर्ष ।
(३१७) विशुद्धसार जगसत्वसार
जाम्बूनदस्य यथ यूपो भासे ।।७।।
देवा दिवि प्रतिष्ठिति मुक्तिहारा
सुवर्णकम्बूरुचिरा मनोज्ञा ।
सुवर्णसूना अहिय प्रहृष्टा
अलकरोन्ति भगवतो बोधिवृक्ष ।।८।।
सुवस्तिकाश्च शुभा अर्धचन्द्रा
सिंहीलताहि स्फुटा बोधिवृक्षे ।
विद्युप्रभा च रतना अहेत्वा
अलकरोन्ति मुदितदेवपुना ।।६।।

---

আজ বিগত হইয়া পড়িল। আমাব অপ্সবোগণেব সংগীত থামিয়া গেল। আজ কি আমাকে এই স্থান হইতে চ্যুত হইতে হইবে না কি ?"॥ ৫ ॥

'যে-হেতু আকাশে (আমাব) প্রাসাদগুলি জাম্বুনদ সুবর্ণের তেজে হতপ্রভ হইয়া পড়িল। বোধিসত্ত্ব উপস্থিত হওবাব এই যে দিব্য বিমানগুলি সবই হতপ্রভ হইয়া গেল"॥ ৬ ॥

সে (মাব) বিশুদ্ধ সারবিশিষ্ট ও জগতেব সব সত্ত্বেব প্রধান স্বয়ম্ভূ ভগবান্ (বোধিসত্ত্বকে) দুষ্প্রধর্ষ (দুরভিভবনীয) সিংহেব ন্যায উপবিষ্ট দেখিতে পাইল (৩১৭)। (তিনি যেন) জাম্বুনদ সুবর্ণের যূপেব ন্যায় প্রভাবিশিষ্ট ছিলেন॥ ৭ ॥

আকাশে অবস্থিত মনোজ্ঞ দেবগণ মুক্তাহাবে ভূষিত হইয়া, সুবর্ণেব শঙ্খেব মত বশ্মিবিশিষ্ট হইয়া, প্রহৃষ্টচিত্তে সুবর্ণেব সূত্রসমূহ (হস্তে) লইয়া তদ্বাবা ভগবানেব বোধিবৃক্ষকে অলঙ্কৃত কবিলেন॥ ৮ ॥

অর্ধচন্দ্রাকৃতি শুভ স্বস্তিকচিহ্নসমূহ সিংহীমূর্তিময লতাসহ বোধিবৃক্ষে স্ফুটিত বা শোভিত দেখা গিয়াছিল। প্রমুদিতচিত্তে দেবপুত্রেবা বিদ্যুতের প্রভা-বিশিষ্ট রত্নসমূহ গ্রহণ কবিয়া (বোধিবৃক্ষকে) অলঙ্কৃত করিয়াছিলেন॥ ৯ ॥

चन्द्रप्रभा च रतना ग्रहेत्वा
सूर्यकान्ता च रतना गृहेत्वा ।
वैरोचना मणिरत्ना ग्रहेत्वा
अलकरोन्ति भगवतो बोधिवृक्ष ।।१०।।
मुक्ताप्रभा च रतना ग्रहेत्वा
ओभासयन्ता शुभदर्शनीया ।
प्रामोद्यजाता मुदितहृष्टचित्ताः
अलकरोन्ति भगवतो बोधिवृक्ष ।।११।।
समन्तचन्द्रा मणिरतना ग्रहेत्वा
रतनावलि सुरुचिरदर्शनीया ।
(३१८) गोमेदका मणिरतना ग्रहेत्वा
अलकरोन्ति भगवतो बोधिवृक्ष ।।१२।।
अन्ये ग्रहेत्वा शुभलोहिताक्षा
शिरिगर्भशुद्धा रतना ग्रहेत्वा ।
. . . . . . . . . . . . . . . . ।
अलकरोन्ति भगवतो बोधिवृक्ष ।।१३।।
रक्ताङ्गियो च रुचका ग्रहेत्वा
महेश्वरा सुरुचिरवर्णवन्ता ।
कर्केतना च रतना ग्रहेत्वा
अलकरोन्ति भगवतो बोधिवृक्ष ।।१४।।

---

চন্দ্রপ্রভানামক রত্ন, সূর্যকান্ত রত্ন ও বৈরোচন (সূর্যসম্বন্ধী) মণিরত্নসমূহ (হস্তে) লইয়া (তাঁহারা) ভগবানের বোধিবৃক্ষকে অলঙ্কৃত করিলেন॥ ১০॥

মুক্তাপ্রভা নামক অবভাসযুক্ত ও শুভদর্শনীয় রত্নসমূহ (হস্তে) লইয়া তাঁহারা আনন্দিত হইয়া মুদিত ও হৃষ্টচিত্তে ভগবানের বোধিবৃক্ষকে অলঙ্কৃত করিলেন॥ ১১॥

পূর্ণচন্দ্র-নামক মণিরত্নের সুরুচির ও দর্শনীয় হারাবলী (হস্তে) লইয়া এবং (৩১৮) গোমেদ-নামক মণিরত্ন (হস্তে) লইয়া তাঁহারা ভগবানের বোধিবৃক্ষকে অলঙ্কৃত করিলেন॥ ১২॥

অন্য দেবতারা 'শুভলোহিতাক্ষ' নামক রত্নসমূহ লইয়া এবং অন্যেরা শ্রীগর্ভ-নামক শুদ্ধ রত্নসমূহ লইয়া ভগবানের বোধিবৃক্ষটিকে অলঙ্কৃত করিলেন॥ ১৩॥

(তাঁহারা) রক্তাঙ্গী নামক প্রভাযুক্ত (রত্নসমূহ) লইয়া, সুরুচির ও সুন্দরবর্ণ-বিশিষ্ট মহেশ্বর-নামক (রত্নসমূহ) লইয়া এবং কর্কেতন নামক রত্নসমূহ লইয়া ভগবানের বোধিবৃক্ষকে অলঙ্কৃত করিলেন॥ ১৪॥

नीलां च मुक्तां तथ श्वेतमुक्ता
रक्तां च मुक्तां शुभवर्णनीयां।
हर्षं जनेत्वान च वेगजाता
अलंकरोन्ति भगवतो बोधिवृक्षं ।।१५।।
ज्योतिकां च मणिरतनां ग्रहेत्वा
ये चन्द्रसूर्या अभिभवन्ति तेजसा।
विशेपप्राप्ता मणिरतनां ग्रहेत्वा
अलंकरोन्ति भगवतो बोधिवृक्षं ।।१६।।
नागामणीं च शुभवर्णनीयां
गुह्या विशुद्धाक्षियो मोदमाना।
नभे स्थिहित्वा तद ऋद्धिमन्तो
अलंकरोन्ति भगवतो बोधिवृक्षं ।।१७।।
ब्रह्मा सहस्रा उपगता बोधिमण्डं
(३१६) शक्रश्च देवो अधिपति गुह्यकानां।
येहि दृष्टा पुरिमकलोकनाथा
ते देवता च प्रणता स्वयंभुं ।।१८।।
आभास्वरा उपगता देवपुत्रा
शुभा च देवपुत्र शुभकृत्स्ना।
. . . .ृपा च बृहत्फला च

---

উজ্জ্বল ও সুন্দর নীলবর্ণ মুক্তাসমূহ, তথা শ্বেতবর্ণ মুক্তাসমূহ ও রক্তবর্ণ মুক্তাসমূহ (লইয়া) (তাঁহারা) (মনে) হর্ষ উৎপাদন করিয়া বেগযুক্ত হইয়া ভগবানের বোধিবৃক্ষকে অলঙ্কৃত করিলেন॥ ১৫॥

যে জ্যোতিক-নামক মণিরত্নসমূহ তেজোদ্বারা চন্দ্রসূর্যকে অভিভূত করিতে পারে সেই মণিরত্নসমূহ লইয়া এবং বিশেষপ্রাপ্ত-নামক (অথবা, বিশিষ্ট) মণিরত্নসমূহ লইয়া (তাঁহারা) ভগবানের বোধিবৃক্ষটিকে অলঙ্কৃত করিলেন॥ ১৬॥

বিশুদ্ধাক্ষ ঋদ্ধিযুক্ত গুহ্যগণ আনন্দিতচিত্তে নাগমণি উজ্জ্বল ও সুন্দর (মণিরত্নসমূহ লইয়া) সেই সময়ে আকাশে অবস্থিত থাকিয়াই ভগবানের বোধিবৃক্ষকে অলঙ্কৃত করিলেন॥ ১৭॥

সহস্র সহস্র ব্রহ্মা এবং (৩১৯) গুহ্যকদিগের অধিপতি শক্রদেবও বোধিমণ্ডপের নিকট উপস্থিত হইলেন এবং যে-সব দেবতারা পূর্ববর্তী লোকনাথদিগকে দেখিয়াছেন তাঁহারাও স্বয়ম্ভূ (বোধিসত্ত্বকে) প্রণাম করিলেন॥ ১৮॥

আভাস্বর-নামক দেবপুত্রেরা, শুভ-নামক, শুভকৃৎস্ন-নামক,...বৃহৎফল-নামক,

अतपा सुदर्शना च अकनिष्ठा
अलंकरोन्ति भगवतो बोधिवृक्षं ॥१९॥
मंछन्नो सर्वो अभु बोधिवृक्षो
रस्मी सहस्रा किरे अप्रमेया ।
दिव्यैर्मणीभिः प्रतपति बुद्धक्षेत्र
सर्वां सहा अभिभवे लोकधातु ॥२०॥
तस्यैवं चित्तमभु प्रमत्तबन्धुनो
मा हैव मे च्यावये आमनातो ।
एषैव राजा भवे देवताना
न चास्य अस्ति समो सर्वलोके ॥२१॥
अथापि बुद्धो भवे धर्मस्वामी
शून्या विमाना भवे देवताना ।
देशेत मार्गं शिवशान्तिक्षेम
न भूय मह्य भवे ईश्वरत्व ॥२२॥
उत्मदप्राप्त भवे बुद्धक्षेत्र
माराण कोटी मयोजयन्तो ।
(३२०) सश्रद्धधर्मा कृतचितधर्मा
सयामरान्ते भवथाप्रमत्ता ॥२३॥

उद्योजयित्वान स मारसेनां
उपसंक्रमित्वा वरपादपेन्द्रं ।
अद्राक्षीत् कृष्णो तथ बोधिसत्वं
सूर्या सहस्रं यथ अन्तरीक्षे ।।२४।।
तस्यैव चित्तं अभु वेपमानं
एषो न शक्यो मये धर्षणाये ।
लोकेभिप्रेतं रतनं ग्रहेत्वा
राज्यानपेक्षं जनयित्व छन्दं ।।२५।।
दिव्यं च चूर्ण वरचन्दनस्य
जाम्बूनदस्य रतनामयं च ।
दिव्यां च गृह्य वरसारगन्धां
सो बोधिसत्वमोकिरे वेगजातो ।।२६।।
एकांशं कृत्वा वसनं कृतांजलि
प्रदक्षिणं निदह्य जानु भूम्यां ।
संहर्षितोऽनिमेषं प्रेक्षमाणः
सो बोधिसत्वं स्तवे तस्मिं काले ।।२७।।
रूपेन(ण)त्वं असदृशो पुण्यवन्तो
वर्णेन तुह्यं सदृशो न प्राप्तो ।

---

মারসেনাকে উদ্যোজিত করিয়া, সেই কৃষ্ণবর্ণ (মার) শ্রেষ্ঠ বোধিবৃক্ষের নিকটবর্তী হইয়া বোধিসত্ত্বকে তদ্রূপ দেখিল, যেন অন্তরীক্ষে সহস্র সূর্য উদিত হইয়াছে॥ ২৪॥

তাহার (মারের) কম্পমান চিত্ত এইরূপ ভাবিল—"তাঁহার ধর্ষণে আমি (কখনও) কৃতকার্য হইতে পারিব না। (কারণ) (তিনি) এই লোকে অভীষ্ট রত্ন (ধর্মরত্ন) গ্রহণ করিয়া, রাজ্যপালনে অপেক্ষা না রাখিয়া, নিজের অভিলাষ উৎপাদন করিয়াছেন (অর্থাৎ রাজ্যানপেক্ষী হইয়া তিনি ধর্মরত্ন গ্রহণ করিবেন)॥ ২৫॥

শ্রেষ্ঠ চন্দনের দিব্য চূর্ণ, জাম্বুনদ সুবর্ণের ও রত্নময় চূর্ণ এবং শ্রেষ্ঠসার-বিশিষ্ট গন্ধদ্রব্য লইয়া সে (মার) বেগযুক্ত হইয়া বোধিসত্ত্বের উপর ছড়াইয়া দিল॥ ২৬॥

সে তাহার বসন একস্কন্ধে রক্ষা করিয়া কৃতাঞ্জলিপুটে প্রদক্ষিণপূর্বক জানুদ্বয় ভূমিতে নিহিত করিয়া, হৃষ্টচিত্তে অনিমেষনেত্রে তাকাইয়া সেই কালে বোধিসত্ত্বের স্তব করিতে লাগিল॥ ২৭॥

"পুণ্যবান্ তুমি রূপ বা সৌন্দর্যে অপরের অসদৃশ, বর্ণসম্বন্ধে তোমার সদৃশ অন্য কাহাকেও পাওয়া যায় না। (৩২১) সুপ্রজ্ঞান্বিত তুমি দেবগণের

(३२१) सुसप्रजानो मरुपूजनीयो
लोकैकवीरो स्थितो वृक्षमूले ॥२८॥
न तुभ्य अस्ति सदृशो कुतोत्तरो
देवो व नागो मनुजो व लोके ।
सर्वा अभिभोसि दिशता शिरीये
घनाभ्रमुक्तो गगणे(ने) च चन्द्रो ॥२९॥
तवा हि ते पूजनिया भुजाहि
सप्त रत्नानि प्रवरोत्तमानि ।
चक्र प्रवर्तेहि महि आवसाहि
चातुर्द्वीपो रत्ना परिभवाहि ॥३०॥
तुव च प्राप्ता दिश प्रेक्षमाणो
अदीनचित्तो च अनन्ततेजो ।
देवसहस्रानभिभोहि आभा
विदग्घस्थूणा यथ सुवर्णबिम्ब ॥३१॥
द्वात्रिंशतीहि स्फुटो लक्षणेहि
विरोचे काय तव सत्वसार ।
सोभासि राज्ये स्थितो अप्रमत्तो
प्रशासि सत्वा पितरो व पुना ॥३२॥

---

পূজনীয়, লোকে (জগতে) একবীর, তুমি (এইরূপে) বৃক্ষমূলে দণ্ডায়মান রহিয়াছ" ॥ ২৮ ॥

'তোমার সমান কেহই নাই, তোমা অপেক্ষায় উত্তরে বা অধিক আর জগতে কে হইবে?—দেবও না, নাগও না, মানুষও না। গগনে মেঘাভ্র হইতে মুক্ত চন্দ্রের ন্যায় তুমি তোমার শ্রী বা প্রভাদ্বারা সমস্ত দিক্‌সমূহ উদ্‌ভাসিত করিয়া রাখিয়াছ" ॥ ২৯ ॥

"তোমার পূজনীয় (আদরণীয়) সেই অতীব উৎকৃষ্ট সপ্তরত্নসমূহ (রাজোচিত সপ্তরত্নসমূহ) ভোগ কর, (রাজ-) চক্র প্রবর্তিত কর, মহীতে বাস কর, এবং চতুর্দ্বীপাধিপতি হইয়া (সব) রত্নসমূহকে তুচ্ছজ্ঞান কর" ॥ ৩০ ॥

অদীনচিত্ত ও অনন্ততেজোবিশিষ্ট তুমি আবার সম্মুখস্থ দিক্‌সমূহ অবলোকন করিয়া আভাদ্বারা দেবসহস্রকে অভিভূত করিয়াছ, যেমন সুবর্ণবিম্ব সম্পূর্ণদগ্ধ স্তম্ভকে আভাদ্বারা অভিভূত করিতে পারে" ॥ ৩১ ॥

"হে সত্বসার! দ্বাত্রিংশৎসংখ্যক লক্ষণসমূহদ্বারা শোভিত তোমার দেহ বিরোচমান রহিয়াছে। অপ্রমাদী হইয়া রাজ্যে (রাজকার্যে) অবস্থান করিতে তুমি

चत्वारि द्वीपां वसि ईश्वरत्वे
न च करेसि इह अनुशास्तिं ।
त्वं ऋद्धिप्राप्तो विचरेसि लोके
शिष्यो ते भेष्यं यथ एकपुत्रो ।।३३।।
इस्त्रीसहस्रैः सह क्रीड़मानो
(३२२) मरूण राजा व शिरिद्धिप्राप्तो ।
दास्यामि तुभ्यं रतनानि सप्त
भवाहि राजा विदु चक्रवर्त्ती ।।३४।।
भविष्यते पुत्रसहस्रं तुभ्यं
शूराण वीराण महाबलानां ।
वरांग(रूपान) परसैन्यप्रमर्दकानां
ससागरान्तं जये लोकमेतं ।।३५।।
इमा च पश्य बहु मारकन्या
पुष्पा ग्रहेत्वा वरचन्दनस्य ।
प्रागन्तरीक्षे शुचिवसननिवस्ता
गीते कलासु परमार्थप्राप्ता ।।३६।।
वीणां गृहेत्वा पणवां मृदंगां
शंखा च वेणु च सुघोषकां च ।

---

উত্তমরূপে উজ্জ্বল রহিবে, পিতারা যেমন পুত্রদিগকে পালন করেন, তেমন তুমিও সত্ত্ব বা জীবগণকে প্রশাসিত কর" ॥ ৩২ ॥

"তুমি ঈশ্বরত্ববিষয়ে (ঐশ্বর্যসম্বন্ধে) চারি দ্বীপ বশে আনিতে পারিবে। কিন্তু, তুমি এখানে অনুশাসন (উপদেশসহকারে শিক্ষাদান) করিতে পারিবে না। তুমি ঋদ্ধিপ্রাপ্ত হইয়া এই লোকে বিচরণ করিতে পারিবে। একমাত্র পুত্রের ন্যায় আমি তোমার শিষ্য হইব" ॥ ৩৩ ॥

"শ্রী (লক্ষ্মী) ও ঋদ্ধি প্রাপ্ত হইয়া তুমি স্ত্রীসহস্রের সঙ্গে ক্রীড়া করিয়া (৩২২) দেবগণের রাজার ন্যায় হইবে। আমি তোমাকে সপ্ত রত্ন প্রদান করিব। হে বিদ্বান্! তুমি চক্রবর্তী রাজা হও" ॥ ৩৪ ॥

"শ্রেষ্ঠ অঙ্গরূপধারী, শত্রুসৈন্যের মর্দনকারী, শূর, বীর ও মহাবলবিশিষ্ট সহস্র পুত্র তোমার হইবে। তুমি সাগরান্ত সহ এই লোক জয় করিতে পারিবে ॥ ৩৫ ॥

"এই বহুসংখ্যক, শ্রেষ্ঠচন্দনের পুষ্পগ্রাহিকা, শুদ্ধবসনপরিধায়িনী এবং গীতবিদ্যায় ও কলাসমূহে পারদর্শিনী মারকন্যাদিগকে তোমার সম্মুখে আকাশে অবলোকন কর" ॥ ৩৬ ॥

"(কোন কোন মারকন্যা) এই সময়ে (বোধি-) বৃক্ষমূলে বীণা, পণব, মৃদঙ্গ,

सभारिका नकुलकर्किफला च,
उपगीयमाना तद वृक्षमूले ॥३७॥
अन्ये स्थिहित्वा गगणे डियन्ता
चूर्णा क्षिपन्ति वरचन्दनस्य।
जाम्बूनदस्य रतनामय च
क्षिपन्ति चूर्ण तव भोन्ति सर्वे ॥३८॥
हाहाभेरीशंखपणव निनादे
प्रासादश्रेष्ठे रम त्व कुमार।
पुष्प च गन्ध च विलेपन च
(३२३) भुजाहि तत्र परिचारको हू ॥३९॥
चक्र च नागो हयवरो मजुकेशो
वैडूर्यमणिरतन विशिष्ट।
स्त्री च श्रेष्ठा धनधरो खड्गहस्तो
परिणायको रत्ना भवन्ति राप्त ॥४०॥
तवाधिपत्ये निवस कुमार
शुश्रूपन्तो मृदु भापमाण।
श्रुत्वान ते वाक्य सुखी भविष्य
मृषा च भापे न व एवरूप ॥४१॥

---

শঙ্খ, বেণু, সুঘোষক-নামক বাদ্যযন্ত্র, সংভারিকা, নকুলক ও কিংফলা-নামক বাদ্যযন্ত্র লইয়া নিকটে গান করিতেছিল" ॥ ৩৭ ॥

"অন্য (দেবেরা) গগনে উড্ডীয়মান অবস্থায় থাকিয়া শ্রেষ্ঠ চন্দনের চূর্ণ ও জাম্বুনদ সুবর্ণের ও রত্নের চূর্ণ বিক্ষেপ করিতেছিল—'এইসব তোমার উদ্দেশ্যে দিতেছি'—এই বলিয়া" ॥ ৩৮ ॥

হে কুমার! হাহা-নামক গন্ধর্বদিগের ভেরী, শঙ্খ ও পণবের শব্দের মধ্যে, তুমি তোমার শ্রেষ্ঠ প্রাসাদে সুখ অনুভব কর, এবং তুমি পুষ্প, গন্ধ ও বিলেপন (৩২৩) ভোগ কর। আমি সেখানে তোমার পরিচারক বা সেবাকারী হইব" ॥ ৩৯ ॥

চক্র, হস্তী, সুন্দর কেশযুক্ত শ্রেষ্ঠ অশ্ব, বিশিষ্ট বৈদূর্য মণিরত্ন, শ্রেষ্ঠ স্ত্রীলোক, খড়্গহস্ত ধনরক্ষক, ও পরিণায়ক (উপদেষ্টা নায়ক অর্থাৎ মন্ত্রী)—এই সপ্ত রত্ন (তোমার) হইবে ॥ ৪০ ॥

হে কুমার! তোমার আধিপত্যে বাস করিয়া, মৃদু ভাষণকারী তোমার বাক্য শুনিতে ইচ্ছুক হইয়া এবং তোমার বাক্য শুনিয়া আমি সুখী হইব, এবং আমি কখনই এইপ্রকার মিথ্যাভাষী হইব না ॥ ৪১ ॥

सत्ये स्थिहित्वा लभये सुरूपं
कायं विशिष्टं स्फुटं लक्षणेहि ।
व्यंजनेहि तथ अनुव्यंजनेहि
प्रभासमानो स्फुट लक्षणेहि ॥४२॥
सो मंजुघोषो रुतवल्गुभाषी
उल्लोकयित्वा दिशाता समन्ता ।
अष्टांगुपेतां (निनादयें) वाचां
शृणोहि यक्ष गिरां भाषतो मे ॥४३॥
राजा भविष्यं अहं सर्वलोके
बुद्धित्व बोधिं वशिशान्तिक्षेमां ।
पुत्रा च भूता मम अप्रमत्ता
काहिन्ति श्रुत्वा मम आनुशास्ति ॥४४॥
ममापि सप्त रतना विशिष्टा
(३२४) भेष्यन्ति बुद्धित्व मे अग्रबोधिं ।
बोध्यङ्ग सप्त पुरिमजिनप्रशस्तान्
तां व लभित्व भवति अप्रमत्तो ॥४५॥
चत्वारो अन्यामहं ऋद्धिपादां
ध्यानप्रमाणं तथ मार्गश्रेष्ठं ।

---

"সত্যে অবস্থিত রহিয়া আমি সুরূপবিশিষ্ট অন্যবিলক্ষণ লক্ষণসমূহদ্বারা পরিস্ফুট কায় লাভ করিব। আমি ব্যঞ্জন (লক্ষণ) ও অনুব্যঞ্জন (অনুলক্ষণ) দ্বারা এবং (এইসব) লক্ষণসমূহদ্বারা পরিস্ফুট হইয়া প্রভাবিস্তারী হইব"॥ ৪২॥

সমস্ত দিকের উপর দৃষ্টিপাত করিয়া সেই মঞ্জুঘোষ ও রবদ্বারা মিষ্টভাষী (বোধিসত্ত্ব) অষ্টাঙ্গ-সমন্বিত বাক্যাবলী উচ্চারণ করিলেন—"হে যক্ষ (মার)! ভাষণকারী আমার কথা শ্রবণ কর"॥ ৪৩॥

"আমি বশ (সংযম), শান্তি ও ক্ষেমঙ্কর বোধি (পূর্ণপ্রজ্ঞা) বুঝিয়া লইয়া আমি সর্বলোকে রাজা হইব। অপ্রমত্ত লোকেরা আমার পুত্রসদৃশ হইয়া আমার কথা শুনিয়া আমার অনুশাস্তি (অনুশাসন) অনুসারে কার্য করিবে"॥ ৪৪॥

"শ্রেষ্ঠ বোধি (পূর্ণপ্রজ্ঞা) লাভ করিলে আমারও (৩২৪) সাতটি বিশিষ্ট রত্ন (অর্থাৎ সপ্ত বোধ্যঙ্গ—যথা স্মৃতি, ধর্মবিচয়, বীর্য, প্রীতি, স্পর্শর্দ্ধি (শান্তভাব) সমাধি ও উপেক্ষা) (অধিগত) হইবে। পূর্ব-পূর্ব জিনগণের প্রশংসিত সেই সাতটি বোধ্যঙ্গ লাভ করিলেই (যে কেহ) অপ্রমত্ত হইতে পারে"॥ ৪৫॥

"আমি অন্য চারিপ্রকার ঋদ্ধিপাদ (অর্থাৎ অলৌকিক ঋদ্ধি বা শক্তির মূলভূত

बुद्धित्व सत्यानि समन्तज्ञानि
अभिप्राप्तो दिशता विजेष्य ।।४६।।
जुगुप्सनीयाः सुखहीनाः हि कामा
न अत्र विज्ञो लभे आनिसस (अनुसय-पाठान्तर) ।
एषोहि मार्गो नरके तिरिच्छे
यमस्य लोके बहुप्रेतलोके ।।४७।।
अधर्मकामा रत मैथुनस्मि
तमान्धकारे प्रणता समन्ता ।
विहीननेना च्युतशुक्लधर्मा
ते कामसेवी नर एवरूपा ।।४८।।
दुर्गन्धपूति अशुचि अनार्यं
न तत्र जातु रता शुद्धसत्वाः ।
बालो नये तत्र विशेषसज्ञा
न पण्डितो जानयि तत्र च्छन्दं ।।४९।।
समृद्धे पक्वे यथ शालिक्षेत्रे
विद्युत् पतेया अशनिवरचक्र ।
(३२५) तथैव शुक्ला परमार्थधर्मा
कामनिदान अफला भवन्ति ।।५०।।

---

অভিনিবেশ), ধ্যানের আদর্শ, ও শ্রেষ্ঠ মার্গ বা পথ বুঝিয়া লইয়া এবং সর্বজ্ঞাবী সত্যসমূহ প্রাপ্ত হইয়া সর্বদিক জয় করিতে পারিব" ॥ ৪৬ ॥

"কাম বা কাম্যসমূহ নিন্দনীয় এবং সুখবিহীন বস্তু। কোন বিজ্ঞ ব্যক্তি ইহাতে শুভফল লাভ করিতে পারে না। এই মার্গ তির্য্যক্ নরকে ও বহুপ্রেতসমন্বিত যমলোকে (লইয়া যায়)" ॥ ৪৭ ॥

"ধর্মবিরুদ্ধ কামবিশিষ্ট লোকেরা মৈথুনকর্মে রত থাকিয়া ঘনান্ধকারে সর্বতোভাবে নীত হয়, তাহারা নেত্রবিহীন হইয়া (আলোকের) শুক্লধর্ম হইতে চ্যুত হয়। সেই কামসেবী নরেরা এইরূপই হইয়া থাকে" ॥ ৪৮ ॥

"(এই কাম) দুর্গন্ধ পূতিবিশিষ্ট, ইহা অশুচি (অপবিত্র) এবং ইহা অনার্য (অর্থাৎ আর্যজনোচিত নহে)। শুদ্ধসত্ত্বেরা (শুদ্ধ জীবেরা) তাহাতে কখনই রত হন না। তাহাতে কেবল বাল বা মূর্খ জনই বিশেষ বুদ্ধি যোজনা করে, কোন পণ্ডিত ব্যক্তিই তাহাতে ছন্দ বা ইচ্ছা উৎপাদন করেন না" ॥ ৪৯ ॥

"যেমন সুসম্পন্ন পক্ব শালিধান্যের ক্ষেত্রে বিদ্যুৎ কঠিন বজ্রচক্রপাত করে, (৩২৫) তেমনই শুক্ল (পবিত্র) পরমার্থ ধর্মে অনুরক্ত জনেরা কামের কারণে অফল (বা ফলবিহীন) হইয়া পড়েন" ॥ ৫০ ॥

पृथग्जना तु रता हीनसेवी
जात्यन्धभूता अबुधा रज्यन्ति ।
रज्यन्ति ते अबुधचेतसेन
न कामतृष्णा जने बोधिसत्वो ।।५१।।
सवर्तनीये यथ बुद्धक्षेत्रे
हुतासने प्रज्वलिते नभस्मि ।
रमणीय आभा मषि छारिका च
तथैव कामा विचिकित्सु (शुक्ल)धर्मा ।।५२।।
विसृष्ट वध्यो यथ पार्थिवेन
लभेय मोक्ष श्रिय स्वस्तिभाव ।
न हीनकामा प्रतिसेवमानो
लभेय अर्थं तु जिनानुज्ञात ।।५३।।
उच्चारो शुष्को यथ दह्यमानो
जुगुप्सनीयो परमदुर्गन्धो ।
न राजपुत्रो तहि भवति उदग्रो
तथैव कामा गर्हित पण्डितेहि ।।५४।।
ग्रीष्माण मासे यथ पश्चिमस्मि
लवणोदक जनये तृपा नराणा ।

---

'নীচ (পামর) জনেরা হীনবস্তুসেবী হইয়াই রত থাকে এবং তাহারা জন্মান্ধ-লোকের ন্যায় হইয়া অবোধে (অজ্ঞানে) পতিত থাকিয়াই (কামবিষয়ে) অনুরক্ত থাকে। তাহারা বোধবিহীন চিত্ত লইয়াই অনুরক্ত থাকে। (কিন্তু) বোধিসত্ত্ব কামবিষয়ে তৃষ্ণা উৎপাদন করেন না"॥ ৫১॥

"যেমন বুদ্ধক্ষেত্রের সংবর্ত বা প্রলয় ঘটিলে, আকাশে অগ্নি প্রজ্বলিত হয় এবং (তখন) রমণীয় প্রভা (সেই ক্ষেত্রকে) মসী বা ক্ষার বা ভস্মে পরিণত করে, তেমনই শুভ্র ধর্মসমূহ কামসমূহের ধ্বংস উৎপাদন করে"॥ ৫২॥

"যেমন কোন বধ্য ব্যক্তি রাজাদ্বারা বিসৃষ্ট বা মুক্ত হইলে (বন্ধন) মোক্ষ, সম্পদ ও স্বস্তিভাব লাভ করে, (তেমন) যে ব্যক্তি হীন বা নীচ কামসমূহের সেবা করে না, সে ই কিন্তু, জিনসমূহের অনুজ্ঞাত বা অনুমোদিত অর্থ বা বস্তু (কল্যাণ-বস্তু) লাভ করিতে পারে"॥ ৫৩॥

"শুষ্ক উচ্চার বা বিষ্ঠা দাহ প্রাপ্ত হইলে যেমন ইহা পরম দুর্গন্ধময় ঘৃণ্য বস্তু হয় এবং ইহাতে কোন রাজপুত্র উল্লসিত বা আনন্দিত হয় না, তেমনই কাম-সমূহও পণ্ডিতদিগের নিকট গর্হিত হইয়া থাকে" ॥ ৫৪॥

"গ্রীষ্মকালের শেষ মাসে যেমন লবণজল মানুষের তৃষ্ণা উৎপাদন করে, তেমনই

तथैव कामा दुःख (प्रति) सेवमानो
(३२६) अज्ञानप्राप्तो जनयति जालतृष्णा ॥५५॥
यं तेहि पूयं यकृद्वृक्कफुप्फुसेहि
गूथं च अन्य अनुगतमात्मभावे।
प्रस्यन्दमानं व (व) हिमुखेहि काये
न अत्र विज्ञो जन (नि) सौमनस्यं ॥५६॥
सिंहाणलाला यथ श्लेष्मपूरं
कफो थ पित्तं अनुगत मस्तरोगं।
सदा श्रवन्ते अशुचि जिगुप्सित च
न अत्र विज्ञो जने सौमनस्य ॥५७॥
कामनिदान प्रपतिषु दुर्गतीषु
उच्चावचं दुःख नरा वेदयन्ति।
मुद्गा च माषा यथ कुम्भप्राप्ता
तथैव सिन्ना नरकेषु सत्वा ॥५८॥
असीहि छिन्ना बहुविधमात्मभावा
शक्तिशरेहि पुन पि सम्प्रभिन्ना।
बाला करोन्ति त्रिविधं अनिष्टं
न अत्र जातु अभिरतु बोधिसत्वो ॥५६॥

---

(৩২৬) অজ্ঞানমগ্ন দুঃখী ব্যক্তি কামসমূহের সেবা করিয়া তৃষ্ণার জাল উৎপাদন করে (তাহাতে বদ্ধ হয়)" ॥ ৫৫ ॥

"সেই সেই যকৃৎ, বৃক্ক (মূত্রাশয়) ও ফুস্‌ফুসে যে পূয বা শ্লেষ্মা এবং অন্য প্রকার পূথ বা মল ব্যক্তির মধ্যে উদিত হয় এবং শরীরের বহির্মুখ বা বাহিরে নির্গত হওয়ার পথে যাহা স্যন্দমান হয়—তাহাতে কোন বিজ্ঞলোক সৌমনস্য বা সুখ অনুভব করে না" ॥ ৫৬ ॥

"যেমন সিংহাণ (নাসিকার শ্লেষ্মা), লালা (মুখের থুথু), শ্লেষ্মার প্রবাহ, কফ ও পিত্ত মস্তকপীড়া (মাথাধরা)সহ উদ্গত হইয়া সর্বদা অশুচি ও জুগুপ্সিতভাবে স্রুত হয় (বাহিরে থাকে)—কোন বিজ্ঞ লোক ইহাতে সুখ অনুভব করে না" ॥ ৫৭ ॥

"কামের কারণে দুর্গতিসমূহে আপতিত হইলে মানুষেরা নানাবিধ দুঃখ অনুভব করিয়া থাকে। যেমন মুগসমূহ (মুগসমূহ) ও মাষসমূহ কুম্ভে রক্ষিত হয়, তেমনই নরগণ নরকনিচয়ে রক্ষিত হইলে খেদ অনুভব করে" ॥ ৫৮ ॥

"(মানুষের) শরীর (সেখানে) অসিসমূহদ্বারা ছিন্ন হয়, আবার শক্তি ও শরসমূহদ্বারা সমাক্ বিদ্ধ হইয়া থাকে। মূর্খেরা ত্রিবিধ (কায়িক, বাচিক ও মানসিক)

रूपेहि वूल्हो भवति सम्मोहजातः
यो कामतृष्णां जने अल्पबुद्धिः ।
स्वयं च सेवि दुःखकररोगमूलं
यथा स्मसाने कुणपं शृगालः ।।६०।।
(३२७) मा कृष्णबन्धु मम मोहनार्थं
कामं प्रशंस गर्हिता पण्डितेहि ।
अंगारकर्षू यथ संप्रपूरां
तथैव कामां त्यजे बोधिसत्वो ।।६१।।
न कामसेवी हि इमं प्रदेशं
द्विजाभिकीर्णं स्फुट पादपेहि ।
न चापि एवं स्फुट लक्षणेहि
सेवित्व कामां लभे आत्मभावं ।।६२।।
रक्षित्व शीलं अशवलब्रह्मचर्यं
सेवित्व बुद्धां हतरजा निष्किलेशा ।
भावेत्व क्षान्ति बहुकल्पकोटी
विशिष्टो भोति (स्फुट) आत्मभावो ।।६३।।

---

অনিষ্ট আচরণ করে। বোধিসত্ত্ব কখনই ইহাতে অভিরত (আনন্দপ্রাপ্ত) হন না"॥ ৫৯॥

"যে অল্পবুদ্ধি ব্যক্তি কামতৃষ্ণা উৎপাদন করে সে রূপসমূহদ্বারা সম্মোহ প্রাপ্ত হইয়া (দুঃখপ্রবাহে) ভাসিয়া যায় (অর্থাৎ রূপ তাহাকে বাহিত করিয়া নেয়)। সে নিজে রোগের দুঃখকর মূলকে সেবা করে (অর্থাৎ তাহা ধরিয়া রাখে), যেমন শৃগাল শ্মশানে কুণপ বা মৃতদেহ অনুসন্ধান করিয়া থাকে"॥ ৬০॥

(৩২৭) "হে কৃষ্ণবন্ধু (মার)। পণ্ডিতগণ যে-সব কামকে নিন্দা করেন, তুমি আমাকে মোহিত করিবার উদ্দেশ্যে সে-সব কামের প্রশংসা করিও না। (লোকে) যেমন জ্বলন্ত অঙ্গার বা অগ্নিখণ্ডপূর্ণ খাতকে পরিত্যাগ করে, তেমনই বোধিসত্ত্ব 'কামসমূহকে ত্যাগ করিয়া থাকেন"॥ ৬১॥

"কামসেবী হইলে তিনি পক্ষিসমাকীর্ণ ও পাদপসমূহে শোভিত এই প্রদেশ (আশ্রয়) করিতেন না। আর কামসমূহের সেবা করিলে তিনি (শুভ) লক্ষণসমূহ-দ্বারা পরিস্ফুট হইয়া জন্মপরিগ্রহ করিতেন না"॥ ৬২॥

"অদোষদুষ্ট ব্রহ্মচর্যরূপ শীল রক্ষা করিয়া, বিহতরজস্ক হওয়ায় ক্লেশবিহীন হইয়া বুদ্ধগণের সেবা করিয়া এবং বহুকোটিসংখ্যক কল্প ব্যাপিয়া ক্ষান্তি বা ক্ষমার ভাবনা করিয়া (বোধিসত্ত্বের) উৎপত্তি স্ফুটভাবে বিশেষত্ব লাভ করে"॥ ৬৩॥

अच्छिद्रशीलो पुरिमभवे अभूषि
क्षान्तीउपेतो सद अप्रमत्तो।
शोधेत्व मार्ग विविध अनन्त
सो अद्य लप्स्य वरअग्रबोधि ॥६४॥
भगवतो सार्थवाहो हितकरो अप्रमत्तो
पुरतो स्थित्वा अवच स कृष्णबन्धु।
शृणोहि तात मम गिरा भाष्यमाणा
मा अत्र दोष प्रजने अप्रसाद ॥६५॥
यदेष जातो असदृश पुण्यवन्तो
कम्पे सशैला वसुमति षड्विकार।
(३२८) ओभासिता दश दिशता अभूषि
दिव्या च वाद्या अघट्टिता सप्रवाद्यि ॥६६॥
दिव्या छत्रा धारये देवपुत्रा
ध्वजपताकै स्फुटो बुद्धक्षेत्रो।
चैला भ्रमेन्सु मरुगणा देवसंघा
अप्रमाद जनयि अदीनसत्वा ॥६७॥
एषो चक्षुर्भविष्यति सर्वलोके
आलोकभूतस्तिमिर निहत्वा।

---

'পূর্ব-পূর্ব জন্মে অর্খণ্ডিতশীল হইয়া আমি ক্ষান্তিসমন্বিত ও সদা অপ্রমাদী ছিলাম। বিবিধ ও অনন্ত (ধর্ম-) মার্গ শোভিত করিয়া সেই আমি অদ্য শ্রেষ্ঠ ও প্রধান বোধি (পূর্ণপ্রজ্ঞা) লাভ করিতে পারিব'॥ ৬৪॥

"সার্থবাহ-নামক কৃষ্ণের অর্থাৎ মারের বান্ধব (পুত্র?) কিন্তু ভগবান্ (গৌতমের) হিতকারী ও (স্বয়ং) অপ্রমাদী (জীব) (মারের) সম্মুখে (তাহাকে) বলিল—"হে তাত! আমাদ্বারা উচ্চমান বাক্যাবলী শ্রবণ কর। ইহাতে তুমি অবিশ্বাসরূপ দোষ ধরিও না"॥ ৬৫॥

"যখন এই অসাধারণ ও পুণ্যবান্ ব্যক্তি জাত হইয়াছিলেন, তখন পর্বতসমূহ সহ পৃথিবী ছয়প্রকারভাবে কম্পিত হইয়াছিল। (৩২৮) তখন দশ দিক অবভাসিত বা আলোকিত হইয়াছিল এবং দিব্যবাদ্যসমূহ অপ্রহত হইয়াও (অর্থাৎ কাহারও আঘাত ব্যতিরেকেও) বেশ বাজিয়া উঠিয়াছিল"॥ ৬৬॥

'দেবপুত্রগণ দিব্য ছত্রসমূহ ধারণ করিয়াছিলেন। বুদ্ধক্ষেত্র ধ্বজ ও পতাকা-সমূহদ্বারা পরিস্ফুটিত হইয়াছিল। মরুদ্গণ (দেবতারা) ও দেবসংঘসমূহ (তাঁহাদের) পট্টবস্ত্র উড়াইতেছিলেন। (আর) অদীন (অর্থাৎ সম্ভ্রান্ত) লোকেরা অপ্রমাদ বা অবধান অবলম্বন করিয়াছিলেন'॥ ৬৭॥

एपोन्धकारं विधमे दुःखितानां
मा अप्रसादं जनेहि वालवुद्धे ।।६८।।
एपो हि लेनं भविष्यति सर्वलोके
त्राणं च द्वीपं शरणं परायणं ।
अकरित्वा नरमरु च प्रसादं
घोरं व्रजन्ति निरयं अवीचिं ।।६९।।
एपो हि लोके असदृशो दक्षिणेयो
एपो हि लोके सततं हितानुकम्पी ।
एतं सत्कृत्वा नरनारिसंघा
च्युता सुखी भवे इह सर्वलोके ।।७०।।
यो अत्र मानं जने न प्रसादं
पुण्योपपेते धुतरजे शाक्यसिंहे ।
न तस्य जातु भवे स्वस्तिभावो
च्युतश्च क्षिप्रं व्रजे दुर्गतीपु ।।७१।।
(३२९) एपो हिमां अचलचमूं प्रभेत्ति ।
अभ्युत्क्षिपित्वान ते सागरातो ।
क्षेत्राण कोटीनयुता क्षिपेय
स्थामेन लोके समो नास्ति सैन्यं ।।७२।।

---

"সর্বলোকের তিমির দূর করিয়া তিনি আলোকরূপে চক্ষুঃ বা নেত্র হইবেন। তিনি দুঃখপ্রপীড়িত লোকদিগের অন্ধকার বিধূত করিবেন। হে বালবুদ্ধে (মূর্খের বুদ্ধিযুক্ত)! তুমি (তাঁহার প্রতি) অপ্রসাদ বা অপ্রত্যয় উৎপাদন করিও না"॥ ৬৮॥

"তিনি নিশ্চিতই সর্বলোকের লয়ন বা আশ্রয়স্বরূপ, ত্রাণকারী, দ্বীপস্বরূপ, শরণ (আশ্রয়) ও প্রকৃষ্ট গতি হইবেন। নর ও দেবগণ বিশ্বাস না করিলে, অবীচি-নামক ঘোর নরকে গমন করিয়া থাকে"॥ ৬৯॥

"জগতে তিনি অপরবিলক্ষণ ও পূজার্হ হইয়া আছেন। তিনি আবার লোকে সতত হিতকর ও অনুকম্পা (দয়া)-পরায়ণ। নর ও নারীগণ তাঁহাকে সম্মান করিয়া চ্যুত বা লোকান্তরিত হইলে সর্বলোকে সুখী হইতে পারিবে"॥ ৭০॥

"যে ব্যক্তি এই পুণ্যসমন্বিত ধূতরাগ শাক্যসিংহের বিষয়ে মান বা দর্প প্রদর্শন করে, প্রসাদ বা প্রত্যয় অবলম্বন করে না, তাহার কখনই স্বস্তিভাব হইতে পারে না এবং সে চ্যুত বা মৃত হইলে তৎক্ষণাৎ নানারূপ দুর্গতি প্রাপ্ত হইবে"॥ ৭১॥

(৩২৯) "তিনি নিশ্চিতই এই (তোমার) অচল সৈন্য প্রভিন্ন (ছিন্নভিন্ন) করিতে পারেন। তোমাকে সাগর হইতে উঠাইয়া লইয়া অযুতকোটিসংখ্যক ক্ষেত্রের দূরে

एष समुद्रं जलधरं वारिपूर्णं
असुरनिकेतं उदधिं समन्ततेजं ।
शोषेय सर्वं दृढव्रतो अप्रमत्तो
एषो हि सर्वमभिभवे मारसैन्य ।।৭৩।।
ब्रह्मं च शक्रं अभिभवे गुह्यका च
नागासुरा च मनुजा महोरगा ।
विदग्धस्थूणां यथ सुवर्णविम्बं
पीडे नारायणं जिन घनशरीरो ।।৭৪।।
एषो ग्रहेत्वा गिरिवरं चक्रवाडं
पाणितलेन समरजं करेय ।
न एष शक्यो उपगतो बोधिमूले
चालेतु वीरो दृढव्रतो अप्रमत्तो ।।৭৫।।
चन्द्रं पतेया नभतो मेदिनीये
इय च भूमी स्थिहि नभे आत्मनेन ।
प्रतिस्रोत सर्वा नदीयो वहेन्सु:
न चैव शक्यो दृढव्रतो चालनाय ।।৭৬।।

---

ক্ষেপণ করিতে পারেন। বলবিষয়ে এই লোকে কোন সৈন্যই (তাঁহার) সমতুল হইতে পারে না"॥৭২॥

"তিনি দৃঢ়ব্রত অপ্রমাদী হইয়া জলধারী বারিপূর্ণ অসুরদিগের নিকেতন তেজোবিস্তারী সমস্ত সমুদ্রকে শোষণ করিতে পারেন। তিনি নিশ্চয়ই সমস্ত মারসৈন্যকে অভিভূত করিতে পারিবেন"॥৭৩॥

"(তিনি) ব্রহ্মা, শক্র, গুহ্যকগণ, নাগ, অসুর, মানুষ ও মহোরগণকে অভিভূত করিতে পারিবেন। সুবর্ণপ্রতিমা যেমন বিশেষভাবে দগ্ধীভূত স্থূণাকে (স্তম্ভকে) (দীপ্তিদ্বারা) পীড়িত বা পরাভূত করিতে পারে, তেমন এই ঘনশরীরবিশিষ্ট ব্যক্তিও নারায়ণকে জয় করিতে পারেন"॥৭৪॥

"তিনি শ্রেষ্ঠ চক্রবাল পর্বতকে হস্ততলে রাখিয়া সমানরজশ্চূর্ণে পরিণত করিতে পারেন। বোধিবৃক্ষমূলে উপগত এই দৃঢ়ব্রত ও অপ্রমাদী বীরকে কেহই চালিত করিতে পারিবে না"॥৭৫॥

"আকাশ হইতে চন্দ্র মেদিনীতে (পৃথিবীতে) খসিয়া পড়িতে পারে, আর এই ভূমি নিজেই আকাশে উঠিয়া রহিতে পারে, এবং সমস্ত নদী বিপরীত স্রোতে প্রবহমান হইতে পারে—তথাপি এই দৃঢ়ব্রত ব্যক্তিকে কেহ চালিত করিতে পারিবে না"॥৭৬॥

(३३०) यथा गजेन्द्र सुबलवा षष्टिहायन-
पड्डन्तनागो समुच्छ्रितकायो ।
पादेन भिन्दे अविमनो आमभाण्ड
तथैव सर्वा करिष्यति मारसैन्या ।।৭৭।।
मारो ह्यवाच स दु खितो सार्थवाह
नसेसि किं मा यथ बालबुद्धि ।
सन्नद्ध सेना कवचितवर्मिता च
करिष्यिमस्य दृढव्रतस्यान्तराय ।।৭৮।।
वर्षा सहस्रा मया यो पोषितो हि
उच्चजतीह अय मम ज्येष्ठपुत्रो ।
सौ (सो) गौतमस्य अभूरिह अनुयात्रो
अवसादयिष्यन्तो समारसैन्य ।।৭৯।।
उदुम्बरस्य यथ पुष्प जात
वर्णोपपेत सुरुचिर मञ्जुगन्ध ।
तथैते बुद्धा हतरजा नि किलेशा
कल्पान कोटीनयुतेहि भोन्ति ।।৮০।।
अश्रद्दधन्त पितर विपन्नशील
ग्राहेय शु(श्र)द्धा करुणा जनेत्वा

---

(৩৩০) "যেমন গজগণের রাজা, কোন অত্যন্ত বলবান্, ষষ্টিবৎসরবয়স্ক ও উচ্চকায়সমন্বিত ছয় দন্তবিশিষ্ট নাগ (হস্তী) বিমনস্ক না হইয়া পাদদ্বারা আমভাণ্ড (অপক্ক ভাণ্ড) ভিন্ন বা বিদলিত করিতে পারে, তিনি সমস্ত মারসৈন্যকে তেমনই (দলিত) করিতে পারিবেন"॥ ৭৭॥

দুঃখিত হইয়া মার তখন (নিজপুত্র) সার্থবাহকে বলেন—'কেন ত্রাসযুক্ত হইতেছ, বালকের বুদ্ধিযুক্ত (অর্থাৎ স্বল্পবুদ্ধি) হইও না যেন। (আমার) সেনা সন্নাহযুক্ত, কবচসমন্বিত ও বর্মদ্বারা রক্ষিত আছে। আমি এই দৃঢ়ব্রত ব্যক্তির (বোধিসত্ত্বের) অন্তরায় বা বিঘ্ন উৎপাদন করিব"॥ ৭৮॥

'সহস্র বৎসর ধরিয়া আমি যাহাকে পুষিয়াছি, আমার সেই জ্যেষ্ঠ পুত্র এই সময়ে আমাকে পরিত্যাগ করিতেছে? সে এখানে মারের ও তাহার সৈন্যের অবসাদ ঘটাইয়া গৌতমের অনুযাত্রিক বা অনুগামী হইয়াছে"॥ ৭৯॥

সার্থবাহ উত্তর করিল:—(যদি কখনও এমন ঘটে যে,) উদুম্বরের (ডুমুরের) পুষ্প উৎপন্ন হয়, তবে যেমন তাহা বর্ণযুক্ত, অত্যন্ত মনোহর ও মিষ্টগন্ধযুক্ত হইয়া থাকে, তেমনই হতরজস্ক (রাগরহিত) ও ক্লেশবিহীন এইরূপ বুদ্ধেরা নিযুত কোটি-সংখ্যক কল্পের পরে উৎপন্ন হইয়া থাকেন"॥ ৮০॥

पुनाण एव प्रकृति तस्य भोति
अनुकम्पको स्मि न अह अमित्रो ।।८१।।
सुमेरुमूर्ध्नो यदि नरो आरुहित्वा
(३३१) आत्मान मुञ्चेय महीतलस्मि
लभेय सौख्य शरीरे पतित्वा
न बोधिसत्वे अहितानि कृत्वा ।।८२।।
अगारकर्षू परमा प्रपुरा
तत्र पतित्वा नरो बालबुद्धि ।
लभेय सौख्य शरीरे पतित्वा
न बोधिसत्वे अहितानि कृत्वा ।।८३।।
असिगृहीत्वा सुलिखित तैलधौत
मुखे करित्वा स्वके ओहरेय ।
लभेय सौख्य सिय ततो स्वस्तिभावो
न बोधिसत्वे परुषाणि कृत्वा ।।८४।।
क्षुरेहि मार्गं यथ आक्रमन्तो
वर्षसहस्र अथ वर्षकोटि ।

---

'নষ্টশীলসম্পন্ন অবিশ্বাসী পিতাকে (পুত্রের পক্ষে) তাঁহার শ্রদ্ধা লওয়াইয়া তাঁহার করুণা উৎপাদন করাই তাঁহার পুত্রগণের প্রকৃতি বা কর্তব্য স্বভাব হওয়া উচিত। আমি (আপনার) প্রতি অনুকম্পাপরায়ণ আছি, আমি আপনার শত্রু নহি'' ॥ ৮১ ॥

"যদি কোন মানুষ সুমেরু পর্বতের শীর্ষ বা শিখরে আরোহণ করিয়া (৩৩১) সেখান হইতে নিজকে মহীতলে মোচন বা নিক্ষেপ করে, (সে-অবস্থায়ও সে) পতিত হইয়া শরীর সৌখ্য বা সুস্থতা লাভ করিলেও করিতে পারে, (কিন্তু,) সে বোধিসত্ত্বের প্রতি অহিত আচরণ করিয়া (শরীরে সৌখ্য লাভ করিতে পারিবে না)" ॥ ৮২ ॥

"জ্বলন্ত অঙ্গারের কুণ্ড (অর্থাৎ করীষাগ্নি কুণ্ড যদি) প্রকৃষ্টভাবে প্রপূরিত থাকে, সেখানে কোন অল্পবুদ্ধি মানুষ পতিত হয়, তবে (সে অবস্থায়ও সে) তাহাতে পতিত হইয়া শরীরে সৌখ্য বা সুস্থতা লাভ করিলেও করিতে পারে, (কিন্তু,) সে বোধিসত্ত্বের প্রতি অহিত আচরণ করিয়া (শরীরে সৌখ্য লাভ করিতে) পারিবে না ॥ ৮৩ ॥

"সুশাণিত ও তৈলদ্বারা ধৌত অসি গ্রহণ করিয়া তাহা নিজের মুখমধ্যে প্রবেশ করাইয়া (আবার ইহা) টানিয়া বাহির করে (তবে সে অবস্থায়ও) সে সৌখ্য বা সুস্থতা লাভ করিতে পারে এবং তাহাতে তাহার স্বস্তিভাব হইতে পারে, তথাপি সে বোধিসত্ত্বের প্রতি পরুষ বা কর্কশ আচরণ করিয়া (তাহা পাইবে) না" ॥ ৮৪ ॥

लभेय सौख्यं सिय ततो स्वस्तिभावो
न बोधिसत्वे परुषाणि कृत्वा ।।८५।।
विलीनलोहं पिबंतो अल्पबुद्धिः
लभेय सौख्यं उदरे सुदीप्ते ।
संछिन्न अन्त्रे यकृद्‌वृक्कफुप्फसे च ।
न बोधिसत्वे परुषाणि कृत्वा ।।८६।।
अयोगुडां पि गिलन्तो ज्वलन्तां
लभेय सौख्यं उदरे प्रदीप्ते ।
संछिन्ने यकृद्‌वृक्कफुप्फसे च
(३३२) न बोधिसत्वे परुषाणि कृत्वा ।।८७।।
शैलो महन्तो यथ चक्रवाडो
क्षिप्तो नभातो पतितो नरस्य मूर्ध्ने ।
जनेय सौख्यं सिय ततो स्वस्तिभावो
न बोधिसत्वे परुषाणि फृ(कृ)त्वा ।।८८।।
अंगारकर्पू इषु असितोमरा च
क্षिप्ता नभातो पतिता आत्मभावे ।

---

"ক্ষুরসমূহদ্বারা বিস্তৃত মার্গ বা পথে (কেহ) সহস্র বা কোটি বর্ষ পর্যন্ত চলিতে থাকিয়াও (হয়ত) সৌখ্য বা সুস্থতা লাভ করিতে পারে এবং তাহাতে তাহার স্বস্তিভাব হইতে পারে, তথাপি সে বোধিসত্ত্বের প্রতি পরুষ বা কর্কশ আচরণ করিয়া (তাহা পাইবে) না" ॥ ৮৫ ॥

"কোন অল্পবুদ্ধি মানুষ গলন্ত লৌহ পান করায় তাহার উদর অতিমাত্রায় জ্বলিত হইলেও, এবং তাহার অন্ত্রসমূহ, যকৃৎ, বৃক্ক (মূত্রাশয়) এবং ফুস্ফুস্ ছিঁড়িয়া গেলেও, সৌখ্য বা সুস্থতা লাভ করিতে পারে, তথাপি সে বোধিসত্ত্বের প্রতি পরুষ বা কর্কশ আচরণ করিয়া (তাহা পাইবে) না" ॥ ৮৬ ॥

"কেহ জ্বলন্ত লৌহগোলক গিলিবার পরে তাহার উদর জ্বলিত হইলেও, এবং তাহার যকৃৎ, বৃক্ক, ফুস্ফুস্ সংছিন্ন হইয়া গেলেও, সৌখ্য বা সুস্থতা লাভ করিতে পারে, (৩৩২) তথাপি সে বোধিসত্ত্বের প্রতি পরুষ বা কর্কশ আচরণ করিয়া (তাহা পাইবে) না" ॥ ৮৭ ॥

"চক্রবাল পর্বতের ন্যায় এক মহান শৈল আকাশ হইতে কোন নরের মস্তকে পতিত হইলেও সে সৌখ্য বা সুস্থতা লাভ করিতে পারে এবং তাহার স্বস্তিভাব আসিতে পারে, কিন্তু, সে বোধিসত্ত্বের প্রতি পরুষ বা কর্কশ আচরণ করিয়া (তাহা পাইবে না" ॥ ৮৮ ॥

"করীষাগ্নি, ইষু (বাণ), অসি ও তোমরসমূহ আকাশ হইতে (কোন লোকের)

जनेय सौख्यं सिय ततो स्वस्तिभावो
न वोधिसत्वे परुषाणि कृत्वा ।।८९।।
शक्य सहस्रा अयं लोकधातुः
कल्पान कोटी धरितु करेण ।
चित्ता च ज्ञातु विविधा नराणा
न संस्तरातो मुनिचालनाये ।।९०।।
शक्य समुद्रे जलधरे वारिपूर्णे
मध्योदके ज्वालितुमग्निस्कन्धं ।
सुमेरुमात्रो प्रभंकरो धूमकेतुः
न संस्तरातो मुनिचालनाये ।।९१।।
शीलेनुपेतो असदृशो क्षान्तिये च
तपे व्रते च पुरा पारप्राप्तः ।
स केशरिर्वा मृगपति जातवेगो
नादं नदन्तो जिनो मारसैन्ये ।।९२।।
(३३३) यथा महन्ते प्रपतितो पीह कूपे
जात्यन्धसत्वो यथ स्यन्दमानो ।
अक्षीस (क्षेम) प्राप्तो दिशमप्रजानो
तथा तव भेष्यति मार सैन्य ।।९३।।

---

শরীরে পতিত হইলেও সে সৌখ্য বা সুস্থতা লাভ করিতে পারে এবং তাহার স্বস্তি-ভাব আসিতে পারে, কিন্তু, সে বোধিসত্ত্বের প্রতি পরুষ বা কর্কশ আচরণ করিয়া (তাহা পাইবে) না" ॥ ৮৯ ॥

"এই সহস্র সহস্র লোকধাতুকে (তুমি) কোটি কোটি কল্প ব্যাপিয়া হস্তদ্বারা ধারণ করিতে সমর্থ হইতে পার এবং নরগণের বিবিধপ্রকার মনোভাব পরিজ্ঞাত হইতে পার, কিন্তু, এই মুনিকে (বোধিসত্ত্বকে) তাঁহার সংস্তর বা আসনবন্ধ হইতে চালিত করিতে পারিবে না" ॥ ৯০ ॥

"(তুমি) বারিপূর্ণ জলনিধি সাগরের মধ্যবর্তী জলে অগ্নিখণ্ড জ্বালিত করিতে পার এবং তাহা হইতে সুমেরুপর্বতপ্রায় ধূমধ্বজও প্রভা বিস্তার করিতে পারে, তথাপি মুনিকে তাঁহার সংস্তৃত আসন হইতে চালিত করিতে পারিবে না" ॥ ৯১ ॥

'শীলসমন্বিত, ক্ষান্তি বা ক্ষমাগুণে অতুলনীয় এবং তপস্যা ও ব্রতাচরণে ইতিপূর্বেই পারপ্রাপ্ত বা পারীণ ইনি কেশরসমন্বিত মৃগরাজের (সিংহের) ন্যায় বেগযুক্ত হইয়া নাদ (সিংহনাদ) করিতে করিতে মারসৈন্যের জয়ী হইবেন" ॥ ৯২ ॥

(৩৩৩) "জন্মান্ধ কোন প্রাণী যেমন এই পৃথিবীতে মহান এক কূপে

पश्याहि त्वं तात ते देवपुत्रां
रूपेणुपेता कृतपुण्यकर्मा ।
चूर्णा गृहेत्वा वरचन्दनस्य
उदग्रचित्ता अभिकिरे वोधिसत्वं ।।९४।।
सर्वा सहस्रा स्फुट देवताहि
विमान सर्वा विजहिय आगताहि ।
नभे स्थिहित्वा अवकिरि पुष्पचूर्णैः
वोधिसत्वं प्रमुदिता ओकिरन्ति ।।९५।।
मा पापचित्तं जनय विशालवुद्धे
दुरासदा हि महासार्थवाहा ।
दुर्गतिषु प्रपतिषु पांसुकूले
अपेय तातो दुःखी कृच्छ्रप्राप्तः ।।९६।।
ये अत्र प्रेम्नं जनयिषु गौरवं च
ये सत्व एतं शरणं उपेन्ति ।
अपायभूमी विजहिय नचिरेण
सर्वे स्पृशन्ति अजरं अशोकं ।।९७।।

---

প্রপাতিত হইয়া ক্ষেম বা মঙ্গল লাভ না করিয়া কাঁপিতে থাকে এবং দিক্‌সমূহের জ্ঞান লাভ করে না, তেমন হে মার! তোমার সৈন্যও তদবস্থ হইবে"॥ ৯৩॥

"হে তাত! তোমার রূপসমন্বিত ও সম্পাদিতপুণ্যকর্মা দেবপুত্রগণকে দেখ—তাহারা শ্রেষ্ঠ চন্দনের চূর্ণ লইয়া আনন্দিতচিত্তে বোধিসত্ত্বের উপর বিকীর্ণ করিতেছে"॥ ৯৪॥

সহস্র সহস্র দেবসকল তাঁহাদের বিমান বা প্রাসাদসমূহ দ্রুতঃ ত্যাগ করিয়া আসিয়া, আকাশে অবস্থিত হইয়া পুষ্পচূর্ণ বিকীরণ করিতেছেন এবং আহ্লাদিত হইয়া বোধিসত্ত্বের উপরই (সেগুলি) বিক্ষেপ করিতেছেন"॥ ৯৫॥

"হে বিশালবুদ্ধিযুক্ত! (বোধিসত্ত্বের উপর) পাপ চিন্তা উৎপাদন করিও না। কারণ, (এই প্রকার) মহান সার্থবাহেরা (বণিকেরা অর্থাৎ বুদ্ধেরা) দুরভিভবনীয় হন। আমার পিতা পাংশুস্তূপের ন্যায় দুরবস্থায় প্রপাতিত হইয়া, দুঃখী ও কষ্টপ্রাপ্ত হইয়া অপগত বা নির্গত হইবে"॥ ৯৬॥

"এই ব্যক্তিতে যাহারা প্রেম ও গৌরব (গুরুজ্ঞান) উৎপাদন করিবে এবং যে-সব সত্ত্ব (জীব) তাঁহাকে শরণ বা আশ্রয় বলিয়া গ্রহণ করিবে, তাহারা সকলেই দুঃখ বা নাশের ভূমি বা অবস্থা ত্যাগ করিয়া অচিরে অজর (জরাহীন) ও অশোক (শোক-বিহীন) অবস্থা স্পর্শ বা লাভ করিবে"॥ ৯৭॥

जनीसुतो पित अवच विशालबुद्धि
विचिना पुष्पा गृहिय मनोज्ञा ।
अभ्योकिरित्व जगसत्वसार
(३३४) सर्वा ते सेना करेय भस्म ॥९८॥
निधान लब्धा यथ अन्धसत्वा
अपश्यमाने न भवेय दो(तो)षो ।
तथा त्व लब्धा महादक्षिणेय
प्रमादबन्धु जनयसि अप्रसाद ॥९९॥
हिरण्यधार यथ अक्षमात्र
प्रवर्षमाणो गृहे बालबुद्धिः ।
उत्क्रोशमानो व्रजेय च्यविष्य
तथैव तातो न सह महर्षि ॥१००॥
विमान लब्धा यथ चन्दनस्य
मनोज्ञगन्ध शुभदर्शनीय ।
ततो निष्क्रमित्वा प्रपते इह कूपे
तथैव तातो असह महर्षि ॥१०१॥
मणिविमाने रुचिरे प्रभास्वरे
सिंहासनातो यथ उत्थिहित्वा ।

---

বিশালপ্রজ্ঞ (মারপুত্র) জনীসুত বিচিত্র ও মনোজ্ঞ পুষ্পসমূহ লইয়া লোকসত্ত্বসার (বোধিসত্ত্বের) উপর নিক্ষেপ করিয়া পিতাকে বলিল—(৩৩৪) "তোমার সব সেনাকে (তিনি) ভস্ম করিয়া দিতে পারেন"॥৯৮॥

'যেমন অন্ধ জীবেরা নিধি লাভ করিয়া তাহা না দেখিতে পাইয়া সন্তোষ লাভ করে না, তেমন হে প্রমাদবন্ধো! তুমিও মহাপূজনীয় (এই ব্যক্তিকে) পাইয়া তাঁহার প্রতি প্রসাদ বা বিশ্বাস উৎপন্ন করিতে পারিতেছ না"॥৯৯॥

"পাশার অক্ষ বা গুটির মত হিরণ্যখণ্ডের ধারা গৃহে প্রবর্ষমাণ হইলেও যেমন কোন স্বল্পবুদ্ধি লোক উচ্চৈঃস্বরে শব্দ করিয়া (গৃহ হইতে) বহির্গত হইয়া চলিয়া যায়, তেমন (আমার) পিতাও মহর্ষি (বোধিসত্ত্বকে) সহ্য করিতে পারিতেছেন না"॥১০০॥

যেমন (কোন ব্যক্তি) মনোজ্ঞগন্ধবিশিষ্ট ও শুভদর্শনীয় চন্দনের বিমান (বা প্রাসাদ) লাভ করিয়া, তাহা হইতে নিষ্ক্রান্ত হইয়া পৃথিবীতে কোন কূপে প্রপতিত হয়, তেমনই (আমার) পিতা মহর্ষি (বোধিসত্ত্বকে) সহ্য করিতে পারিতেছেন না (অর্থাৎ তাঁহার নিকট অবনত হইতেছেন না)"॥১০১॥

(কোন লোক) যেমন মনোরম, প্রভাবিশিষ্ট কোন মণিময় প্রাসাদে অবস্থিত

अंगारकर्षू प्रपते निष्क्रमित्वा
तथैव तातो असहं महर्षि ।।१०२।।
प्रासादं लब्धा यथा कांचनस्य
जाम्बूनदस्य शुभदर्शनीयं ।
ततो व्रजित्वा प्रपते अर्णवस्मिं
तथैव तातो असहं महर्षि ।।१०३।।
सुवर्णनिष्कां यथ ओशिरित्वा
(३३५) ग्रीवाय ताम्रं धरयेय लोके ।
तथैव लब्धा मुनि दक्षिणेयं
प्रमादबन्धु जनयसि अप्रसादं ।।१०४।।
अमृतस्य पात्रं यथ ओशिरित्वा
विषस्य पात्रं पिबेद्बालबुद्धिः ।
तथैव लब्धा महदक्षिणेयं
प्रमादप्राप्तो जनयसि अप्रसादं ।।१०५।।
यथा लभित्वा शुभनीलनेत्रा
उत्पाटयेय (स्वयं) बालबुद्धिः ।
तथैव लब्धा मुनि दक्षिणेयं
प्रमादबन्धु जनयसि अप्रसादं ।।१०६।।

---

সিংহাসন হইতে উঠিয়া আসিয়া করীষাগ্নির কুণ্ডে পতিত হয়, তেমনই (আমার) পিতা এই মহর্ষি (বোধিসত্ত্বকে) সহ্য করিতে পারিতেছেন না" ॥ ১০২ ॥

"(কোন ব্যক্তি) যেমন জাম্বুনদ-কাঞ্চন নির্মিত শুভদর্শনীয় কোন প্রাসাদ প্রাপ্ত হইয়া তাহা হইতে চলিয়া আসিয়া সাগরে পতিত হয়, তেমনই (আমার) পিতা এই মহর্ষি (বোধিসত্ত্বকে) সহ্য করিতে পারিতেছেন না" ॥ ১০৩ ॥

"(কোন লোক) যেমন এই পৃথিবীতে সুবর্ণের নিষ্ক বা হার সরাইয়া লইয়া (নিজ) (৩৩৫) গ্রীবায় তাম্রময় (হার) ধারণ করে, তেমনই (আপনি) এই পূজনীয় মুনিকে পাইয়া, হে প্রমাদবন্ধো! তাঁহার উপর অবিশ্বাস (বা অশ্রদ্ধা) উৎপাদন করিতেছেন" ॥ ১০৪ ॥

"যেমন কোন স্বল্পবুদ্ধি লোক অমৃতের পাত্র সরাইয়া ফেলিয়া বিষের পাত্র পান করে, তেমনই (আপনি) প্রমাদবশবর্তী হইয়া এই মহাপূজনীয় ব্যক্তিকে পাইয়াও তাঁহার প্রতি অবিশ্বাস বা অশ্রদ্ধা উৎপাদন করিতেছেন" ॥ ১০৫ ॥

"যেমন কোন ব্যক্তি স্বল্পবুদ্ধি শুভ নীল নেত্রদ্বয় পাইয়া তাহা স্বয়ং উৎপাটিত করিয়া ফেলে, তেমনই (আপনি), হে প্রমাদবন্ধো!। এই পূজনীয় মুনিকে পাইয়া তাঁহার প্রতি অবিশ্বাস বা অশ্রদ্ধা উৎপাদন করিতেছেন" ॥ ১০৬ ॥

अहो स्मृति हि अपचिनोहि मार
दिव्य अहेत्वा वरमुक्तिहार।
ओभासयन्त दिशता प्रभाय
मा अप्रसाद जनयाहि तात ।।१०७।।
यथा च एषो इह लोकधातु
ओभासि सर्वां शुभरूपधारी।
भिन्दित्व मेरु महचक्रवाड
समुद्रमध्ये यथ शैलराजा ।।१०८।।
यथा च एषो स्थितो वृक्षमूले
सुमेरुमूर्ध्ने अभिभवि देवपुत्रा।
नात्र प्रदेशे स्थितो कामसेवी
मा अप्रसाद जने कृष्णवन्धु ।।१०९।।
न अस्ति सत्वो त्रिभवस्मि तात
(३३६) यो एवरूपो भवे पुण्यवन्तो।
अदृश्यमानो यथ रश्मिराजो
तथा निषण्णो मुनि बोधिमूले ।।११०।।
यथा निषण्णो जिनो क्रकुच्छन्दो
प्रभासमानो दिश वृक्षमूले।

---

'অহো, মার! আপনি আপনার স্মৃতি বা মনোভাব নষ্ট করিতেছেন, এই সর্বদিকে প্রভাদ্বারা অবভাসনশীল এই শ্রেষ্ঠ মুক্তাহার (অর্থাৎ বোধিসত্ত্বকে) গ্রহণ করিয়া, হে তাত! আপনি তাঁহার প্রতি অবিশ্বাস বা অশ্রদ্ধা উৎপাদন করিবেন না"॥ ১০৭॥

"এই (ব্যক্তি) যে ভাবে এখানে শুভরূপ ধারণ করিয়া সমগ্র জগৎ অবভাসিত করিতেছেন—(তাহাতে মনে হয় যে) (তিনি) সমুদ্র মধ্যস্থিত পর্বতরাজের ন্যায় মেরু ও মহাচক্রবাল পর্বতকে ভেদ করিয়া রহিয়াছেন"॥ ১০৮॥

"আবার এই (ব্যক্তি) যেন (এই) বৃক্ষমূলে স্থিত হইয়া সুমেরু পর্বতের মস্তকে বা শিখরে স্থিত দেবপুত্রগণকে অভিভূত করিতেছেন। (তিনি) এই প্রদেশে কামবস্তুসমূহের সেবাপরায়ণ হইয়া অবস্থান করিতেছেন না। হে কৃষ্ণবন্ধো! আপনি তাঁহার প্রতি অপ্রসাদ বা অশ্রদ্ধার ভাব উৎপাদন করিবেন না"॥ ১০৯॥

"হে তাত! ত্রিভুবনে এমন কোন সত্ত্ব বা জীব নাই, (৩৩৬) যিনি (তাঁহার ন্যায় এই প্রকার পুণ্যবান্ হইতে পারেন। কিরণরাজ (সূর্যদেবের দিকে) যেমন কেহ দৃষ্টিপাত করিতে পারে না তেমনই এই মুনি বোধিবৃক্ষমূলে উপবিষ্ট রহিয়াছেন"॥ ১১০॥

तथास्य कायो स्फुटो लक्षणेहि
मा अत्र तात जने अप्रसादं ।।१११।।
कोनाकनामो यथ लोकनाथो
विशुद्धचक्षुस्तिमिरस्य घाती ।
प्रभासमानो दिशतां शिरीये
सो पि निषण्णो इह वृक्षमूले ।।११२।।
यस्यैव नामं अभु काश्यपो त्ति
समन्तचक्षुर्वरदक्षिणीयो ।
सो पि निषण्णो इह वृक्षमूले
बुध्यसि वीरो वरअग्रबोधिं ।।११३।।
ये भद्रकल्पे अभु लोकनाथाः
संबोधिप्राप्ता मुनि देवदेवा ।
पूर्वे निषण्णा इह वृक्षमूले
बुध्यन्तु वीरा शिवअग्रबोधिं ।।११४।।
(बुद्ध) सहस्रचत्वारि जिना हि पूर्व
इह निषण्णद्रुमवरपादपेन्द्रे
अनागता हितकर लोकनाथा
प्राप्स्यन्ति ते पि वरअग्रबोधिं ।।११५।।

---

"যেরূপে জিন (জয়শীল বুদ্ধ) ক্রকুচ্ছন্দ দিকসমূহ প্রভাসিত করিয়া এই বৃক্ষমূলে উপবিষ্ট ছিলেন, তাঁহার (এই বোধিসত্ত্বের) দেহও (তাঁহারই মত) লক্ষণাবলীদ্বারা স্ফুটিত আছে। হে তাত! তাঁহার সম্বন্ধে অপ্রসাদ বা অবিশ্বাস উৎপাদন করিবেন না" ॥ ১১১ ॥

"যেমন (পূর্বে) বিশুদ্ধ নেত্রসম্পন্ন ও অন্ধকারের বিঘাতক লোকনাথ কোনাক-নামক (বুদ্ধ) (নিজের) শ্রী বা শোভাদ্বারা দিক্‌সমূহকে প্রভাসিত করিয়াছিলেন— তিনিও এই বৃক্ষমূলেই উপবিষ্ট ছিলেন" ॥ ১১২ ॥

"আর যে (পূর্ববুদ্ধের) নাম ছিল কাশ্যপ এবং যিনি সর্বদর্শী ও শ্রেষ্ঠভাবে পূজনীয় ছিলেন, সেই বীরপুরুষও এই বৃক্ষমূলে উপবিষ্ট হইয়া শ্রেষ্ঠ উত্তম সংবোধিতে (প্রজ্ঞাপারমিতাতে) সম্বুদ্ধ হইয়াছিলেন" ॥ ১১৩ ॥

"শুভ কল্পসমূহে যে-সব পূর্ববর্তী মুনি দেবদেব লোকনাথেরা সংবোধি লাভ করিয়াছিলেন, সেই বীরপুরুষেরা এই বৃক্ষমূলে উপবিষ্ট হইয়াই শিব (মঙ্গলময়) প্রধান সম্বোধিতে সম্বুদ্ধ হইয়াছিলেন" ॥ ১১৪ ॥

"পূর্বকালে চারি সহস্রসংখ্যক জিনেরা পাদপশ্রেষ্ঠ এই দ্রুমের (বোধিদ্রুমের) (মূলে) উপবিষ্ট হইয়াই সম্বুদ্ধ হইয়াছিলেন এবং অনাগত (ভবিষ্যৎকালীন)

(३३७) भाषित्व गाथामिममेवरूपा
महास्मृतीति वरनामधेयो ।
मुक्तिहार क्षिपे गौतमस्य
उदग्रचित्तो वरवेगजातो ॥११६॥
विद्युप्रतिष्ठो परो मारपुत्रो
दिव्य ग्रहेत्वा शुभकल्पदुष्य ।
सो बोधिसत्व मुनि प्रेक्षमाणो
उदग्रचित्तो स्तवे बोधिमण्डे ॥११७॥
. . . . . . . . . . . . . . . . .
. . . .  . . . .  . . . . . . . . . . ।
न कश्चिदस्ति समो सर्वलोके
तथासि पूर्वचरितो महर्षि ॥११८॥
त्याग्यासि पूर्वे चर कल्पनन्ता
त्यक्ता विशिष्टा तव राजधानी ।
हस्तिगणा अश्व बहु पुण्ययान
तेन प्रभासि दिश सत्वसार ॥११९॥
त्यजित्व भार्या तथ चात्ममास
पुत्रा च धीता नयनात्ममास ।

---

হিতকারী লোকনাথেরাও (এখানে বসিয়াই) শ্রেষ্ঠ প্রধান সম্বোধি লাভ করিবেন"॥ ১১৫॥

(৩৩৭) 'মহাস্মৃতী' এই শ্রেষ্ঠনামযুক্ত এই প্রকার গাথাসমূহ বলিয়া (সে) সন্তুষ্টচিত্তে সবেগে অগ্রসর হইয়া গৌতমের (গলায়) একটি মুক্তার হার ক্ষেপণ করিল॥ ১১৬॥

'বিদ্যুৎপ্রতিষ্ঠ'-নামক মারের অপর এক পুত্র ছিল, সে একখানি দিব্য শুভ (কল্পবৃক্ষ হইতে প্রাপ্ত?) দুষ্য বা বস্ত্র লইয়া মুনি বোধিসত্ত্বের দিকে দৃষ্টিপাত করিয়া সন্তুষ্টচিত্তে (সেই) বোধিমণ্ডপে তাঁহার স্তব করিতে লাগিল॥ ১১৭॥

"   সর্ব লোকে (আপনার) সমান কেহই নাই। হে মহর্ষে! আপনি পূর্ব-জন্মেও এইরূপ চরিত্রবিশিষ্ট ছিলেন"॥ ১১৮॥

"পূর্বে অনন্ত কল্প ব্যাপিয়া আপনি ত্যাগী ছিলেন এবং আপনি আপনার বিশিষ্ট রাজধানী এবং শ্রেষ্ঠ হস্তী, অশ্ব ও বহু প্রকৃষ্ট যান ত্যাগ করিয়াছিলেন। সেই কারণে, হে সত্ত্বসার! আপনি দিক্‌গুলিকে প্রভাসিত করিতেছেন"॥ ১১৯॥

"আপনি আপনার ভার্যাকে, তেমন নিজের মাংস, পুত্র ও কন্যাদিগকে, আপনার নিজ নেত্রদ্বয়কে ত্যাগ করিয়া এবং আপনার প্রিয় মস্তকটিকেও পূর্বে (কোন পূর্ব-

त्यजित्व पूर्वं प्रियउत्तमाग
तेन प्रभासि दिशता समन्ता ।।१२०।।
त्यजित्व दिव्या रतनानि शुद्धा
नाना विमाना स्फुटरत्नचित्रा ।
नक्षत्रआभा नभे विद्युताभा
(३३८) सर्वो विभासि पुरतो जनस्य ।।१२१।।
भाषित्व गाथामिम एवरूपा
विद्युप्रतिष्ठो परो मारपुत्रो ।
वस्त्राण कोटीनयुता सहस्रा
क्षिपे नरेन्द्रे वरवेगजातो ।।१२२।।
कल्याणमित्रा पि तं धारयेन्सुः
मा अप्रसाद जनये बहुबुद्धेः ।
न शक्य एषो विमल प्रभो महात्मा
चालेतु भूयो मुनिमासनातो ।।१२३।।
असद्दधानो वचन दुर्बुद्धि-
ईर्ष्या च क्रोध जने कृष्णबन्धु ।
सो दुष्टचित्तो अबुधो च जातो
भूयस्य मात्र जने अप्रसाद ।।१२४।।

---

সময়ে) পরিত্যাগ করিয়া—এখন সমস্ত দিগ্‌গুলিকে সেই কারণে প্রভাসিত করিতেছেন"॥ ১২০॥

"আপনি দিব্য ও পবিশুদ্ধ রত্নরাজি ও নানাবিধ রত্নে চিত্রিত ও স্ফুটিত এবং আকাশের নক্ষত্রের আভাবিশিষ্ট ও বিদ্যুতের প্রভাসমন্বিত বিমান (প্রাসাদ)সমূহ ত্যাগ করিয়া (এখন) (৩৩৮) লোকের সম্মুখে সর্বতোভাবে বিভাসিত হইয়াছেন"॥ ১২১॥

এবংপ্রকার এই গাথা বলিয়া বিদ্যুৎপ্রতিষ্ঠ নামক মারের অপর পুত্র সহস্র নিযুত কোটিসংখ্যক বস্ত্র শ্রেষ্ঠবেগসম্পন্ন হইয়া নরেন্দ্রের (বোধিসত্ত্বের) উপর ক্ষেপণ করিল॥ ১২২॥

উপকারী মিত্রেরা-(অকারণবন্ধুরা)ও তাহাকে (মারকে) থামাইলেন (এবং বলিলেন)—"এই অনন্তবুদ্ধিসম্পন্ন ব্যক্তির প্রতি অবিশ্বাস উৎপাদন করিও না। বিমলপ্রভান্বিত এই মহাত্মা মুনিকে কোন প্রকারে তাঁহার আসন হইতে চালিত করা সম্ভবপর হইবে না" ১২৩॥

দুর্বুদ্ধি কৃষ্ণবন্ধু (মার) এই বচনে শ্রদ্ধা না দেখাইয়া ঈর্ষা ও ক্রোধ উৎপাদন

माराण कोटीशत सन्नहित्वा
सन्नह्य मारो बहुमारसैन्यं ।
बोधाय विघ्नं तद कर्तुकामो
स पापचित्त जने हीनबुद्धिः ॥१२५॥
यक्षाण कोटीनयुता सहस्रा
नागासुरा मनुजमहोरगा च ।
गन्धर्वपुत्रा बलस्थामप्राप्ता
उपसंक्रमेन्सुः यतो पादपेन्द्र ॥१२६॥
शिला ग्रहेत्वा महघोररूपा
(৩৩৫) सन्नद्धवर्मी अतिघोरप्रेक्षी ।
विद्युन् क्षिपेसि असनिं प्रवर्षे
उपसंक्रमन्तो वरपादपेन्द्र ॥१२७॥
शक्ति ग्रहेत्वा इषुतोमरा च
असि ग्रहेत्वा क्षुरतीक्ष्णधारा ।
मालाविलम्बी किलिकिलायमाना
उपक्रमेन्सु. सिंहपादपेन्द्र ॥१२८॥

---

করিল এবং সে দুষ্টচিত্ত ও অবোধ হইয়া আরও অধিকতর ভাবে (তাঁহার উপর) অপবাদ বা অশ্রদ্ধা উৎপাদন করিল ॥ ১২৪ ॥

শত কোটি মার (মারণধর্মী) অনুচরদিগকে যুদ্ধসজ্জায় সাজাইয়া সেই হীনবুদ্ধি মার নিজের বহুসংখ্যক মারণশীল সৈন্যকে সম্বদ্ধ করিয়া, তখন (বোধিসত্ত্বের) সম্বোধিলাভের বিঘ্ন করিতে ইচ্ছুক হইয়া (নিজের) পাপচিত্ত বা পাপভাবনা উৎপাদন করিল ॥ ১২৫ ॥

যে-দিকে সেই শ্রেষ্ঠ পাদপ (বোধিবৃক্ষ) ছিল সে-দিকে বল ও শক্তিসমন্বিত সহস্র নিযুত কোটি সংখ্যক নাগ, অসুর, মানুষ, মহোরগ (মহাসর্প) ও গন্ধর্বপুত্রেরা উপসংক্রান্ত হইল ॥ ১২৬ ॥

বড় ও ঘোররূপবিশিষ্ট শিলাখণ্ড গ্রহণ করিয়া (৩৩১) বর্মসন্নাহ পরিধান করিয়া, অতিঘোরভাবে বিলোকনপূর্বক শ্রেষ্ঠ বৃক্ষরাজের নিকট উপসংক্রান্ত হইয়া (মার) এখানে বিদ্যুৎ ক্ষেপণ করিল ও অশনি (বজ্র) প্রদর্শন করিল ॥ ১২৭ ॥

মালাধারী (তাহারা) শক্তি-নামক অস্ত্র, বাণ ও তোমর লইয়া এবং ক্ষুরের মত তীক্ষ্ণধারবিশিষ্ট অসি গ্রহণ করিয়া কিলকিল (অর্থাৎ আনন্দধ্বনি) করিতে করিতে সেই সিংহবিক্রম (বোধিসত্ত্ব) ও পাদপেন্দ্রের (বোধিবৃক্ষের) দিকে অগ্রসর হইল ॥ ১২৮ ॥

सिंहाश्च व्याघ्रा तुरगा गजाश्च
उष्ट्रा गवा गर्दभाश्चान्यरूपा ।
आशीविषप्रगृहीतशिरांसि
उपसंक्रमेन्सुः यतो बोधिसत्वो ॥१२६॥
अन्ये ग्रहेत्वा महदग्निस्कन्धां
प्रदीप्तशीर्षा विकृतस्वभावा ।
क्षुरप्रचारी च विभग्ननासा
मारस्य सैन्या स्थित बोधिमूले ॥१३०॥
रथसहस्राणि च बोधिमण्डे
ध्वजपताका च सनन्दिघोषा ।
जालाविचित्रा शुभवादिता हि
ध्वजाग्रमूर्धे च सनन्दिघोषा ॥१३१॥
समन्त त्रिश स्फुट योजनानि
(यक्षसहस्रेहि महभैरवेहि ।)
चतुर्दिशं चोपरि च नभातो
(३४०) ते यक्षसंघा परमसुघोररूपा ॥१३२॥
असिं ग्रहेत्वा निशिता सुतीक्ष्णां
युगप्रमाणोपगतो कृष्णबन्धु ।

---

সিংহ, ব্যাঘ্র, অশ্ব, গজ, উষ্ট্র, গো, গর্দভ ও অন্যান্য জন্তু সকল এবং শিরোদেশবিস্তারী সর্পসমূহ যে-দিকে বোধিসত্ত্ব ছিলেন সে-দিকে অগ্রসর হইল॥ ১২৯॥

মারের বিকৃতস্বভাব, ক্ষুরদ্বারা প্রচরণশীল ও ভগ্ননাসিকাযুক্ত অন্য সৈনিকেরা মহান্ অগ্নিখণ্ড (হস্তে) গ্রহণ করিয়া প্রদীপ্তমস্তকে বোধিমূলে (যাইয়া) দাঁড়াইল॥ ১৩০॥

সহস্র সহস্র রথও বোধিবৃক্ষমূলে (উপস্থিত হইল)—যাহাতে ধ্বজ ও পতাকা ছিল ও যাহা নন্দিঘোষ (আনন্দধ্বনি) করিতেছিল, যাহা জালসমূহদ্বারা বিচিত্র ছিল ও যাহা শুভ বাদ্য উৎপাদন করিতেছিল এবং যাহার ধ্বজাগ্রের উপরেও নন্দিঘোষ হইতেছিল॥ ১৩১॥

পরিস্কাররূপে ত্রিশ যোজন পর্যন্ত মহাভীষণ যক্ষসহস্র রহিয়াছে। চতুর্দিকে আকাশের উপরিভাগেও (৩৪০) সেই অত্যন্ত ঘোরাকৃতি যক্ষসংঘেরা রহিয়াছে॥ ১৩২॥

শাণিত ও অতিতীক্ষ্ণ অসি (হস্তে) লইয়া, সেই কৃষ্ণবন্ধু (মার) একযুগ-

सो बोधिसत्व अवच प्रदुष्टचित्तो
उत्थाहि शीघ्र अतो आसनातो ॥१३३॥
समन्तात्त्रिंश स्फुट योजनानि
यक्षसहस्रेहि महभैरवेहि ।
न शक्य भिक्षु प्रव्रजितु कहिञ्चित्
तवाद्य छेत्स्य यथ वेणुखण्डं ॥१३४॥
ततो प्रमुचे गिरा बोधिसत्वो
अष्टाङ्गुपेता मधुरा सुघोषा ।
सर्वे ते सत्वा सियु मारभूता
न च समर्था मम रोमं मिञ्जितु ॥१३५॥
एको सि भिक्षु स्थितो वृक्षमूले
सेना च नास्ति तव एवरूपा ।
कस्य बलेन न सिया समर्थं
त मारसैन्य तव रोमं मिञ्जितु ॥१३६॥
दाने च शीले च क्षान्तिये च
वीर्ये ध्याने बहुकल्पकोट्यो ।
प्रज्ञाये श्रेष्ठाय भवे अप्रमेये
न मह्यमस्ति समो सर्वलोके ॥१३७॥

---

প্রমাণ দূরে উপগত হইয়া প্রদুষ্টচিত্তভাব মনে পোষণ করিয়া বোধিসত্ত্বকে বলিল—"এই আসন হইতে শীঘ্র উঠ"॥ ১৩৩॥

চতুর্দিকে ত্রিশ যোজন পর্যন্ত স্ফুটভাবে মহাভৈরবাকৃতি যক্ষগণ রহিয়াছে। হে ভিক্ষু! তুমি কোথায়ও (চলিয়া) যাইতে পারিবে না। অদ্য আমি তোমাকে বেণুখণ্ডের ন্যায় ছেদন করিব"॥ ১৩৪॥

তৎপর বোধিসত্ত্ব এক অষ্টাঙ্গসমন্বিত, মধুর ও সুঘোষবিশিষ্ট বাক্য উদীরণ করিলেন। 'হইতে পারে যে সেই সত্ত্বগুলি সকলেই মারের প্রাণিবর্গ (সৈনিক), কিন্তু, তাহারা আমার একটি রোমও নড়াইতে সমর্থ নহে"॥ ১৩৫॥

(মারের উত্তর হইল —) "হে ভিক্ষু! তুমি একাকী (এই) বৃক্ষমূলে অবস্থিত আছ, (আমার সেনার ন্যায়) এইপ্রকার কোন সেনা তোমার নাই। তবে কাহার বলে (ভীত হইয়া) মারের সৈন্য তোমার একটি রোমও নড়াইতে সমর্থ হইবে না"? ॥ ১৩৬॥

(বোধিসত্ত্বের উত্তর হইল —) "দান, শীলাচরণ, ক্ষান্তি, বীর্য, ধ্যান, ও শ্রেষ্ঠ-প্রজ্ঞা বিষয়ে বহুকোটিকল্প ও অপ্রমেয় (অনন্ত) জন্মে, সর্বলোকে সব লোকমধ্যে কেহই আমার সমান নাই"॥ ১৩৭॥

मैत्र्याविहारी करुणाविहारी
(३४१) सत्वान अर्थे चरितो बोधिचर्यां।
बुद्धित्व बोधिं लभे बुद्धज्ञानं
सत्वां प्रमोक्ष्याम्यहं कृष्णवन्धु ॥१३८॥
अच्छिद्रशीलो पुरिमे भवेसु
कल्पान कोटीनयुता अनन्ता।
समाहितो वज्रसमो अभेद्यो
सो अद्य प्राप्स्यं वरअग्रबोधिं ॥१३९॥
यावन्ति सेना तव कृष्णवन्धु
सर्वे भवेन्सु वसि ईश्वरत्वे।
ते चक्रवाडसम आयुधेहि
न च समर्था मम रोममिंजितुं ॥१४०॥
शून्या निमित्ता प्रणिधी विभाविता
न सत्वसंज्ञा. . . . . . . . . .।
न मारसंज्ञा न विहिंससंज्ञा
एवं स्थितस्य अबलो सि पाप ॥१४१॥

---

"হে কৃষ্ণবন্ধু (মার)! মৈত্রী ও করুণায় বিহার করিয়া অর্থাৎ এই দুই গুণের আচরণ করিতে থাকিয়া এবং (৩৪১) জীবগণের প্রয়োজনে আমি বোধিলাভের চর্যা বা আচরণ অবলম্বন করিয়াছি। আমি সম্বোধিতে সম্বুদ্ধ হইয়া বুদ্ধদিগের জ্ঞান লাভ করিব এবং জীবগণকে প্রমুক্ত করিব (অর্থাৎ মোক্ষ পাওয়াইয়া উদ্ধার করিব)"॥ ১৩৮॥

"পূর্ব পূর্ব জন্মে অনন্ত নিযুত কোটি কল্পে আমি অখণ্ডিতশীল হইয়া বজ্রের ন্যায় অভেদ্য অবস্থায় আমি সমাধিসম্পন্ন ছিলাম। সেই (আমি) অদ্য শ্রেষ্ঠ অনুত্তম সংবোধি লাভ করিব"॥ ১৩৯॥

"হে কৃষ্ণবন্ধু, তোমার (এই) যাবতীয় সেনা সবই তোমার ঈশ্বরত্ব বা আধিপত্যের বশংগত থাকুক না কেন, তাহারা আয়ুধ লইয়া চক্রবাল পর্বতের মত (অবস্থান করিয়াও) আমার একটি রোমও নড়াইতে সমর্থ হইবে না"॥ ১৪০॥

"(আমার নিকট) সব নিমিত্তই (হেতু বা লক্ষণই) শূন্য, প্রণিধি (যাচনা বা অভিপ্রায়, অথবা অবধান) সুপ্রকাশিত হইয়াছে। (আমার নিকট) কোন সত্ত্বেরই (জীবেরই) সংজ্ঞা (চেতনা)...কোন মারের সংজ্ঞা (চেতনা) বা কোন বিহিংসার (হিংসার আচরণের) সংজ্ঞা (চেতনা) নাই, হে পাপিষ্ঠ! এইরূপে অবস্থিত আমার প্রতি তুমি বলরহিত"॥ ১৪১॥

न रूपसंज्ञा न पि शव्दसंज्ञा
नापि रससञा न च गन्धसंज्ञा ।
न प्रप्टव्यसंज्ञा. . . . . . . .
एवं स्थितस्य असमर्थो सि मार ।।१४२।।
न स्कन्धसंज्ञा न मे धातुसंज्ञा
अध्यात्मसंज्ञा च विभाविता मे ।
यथान्तरीक्षं हि अभावभूतं
एवंस्वभावा हि च सर्वधर्माः ।।१४३।।
(३४२) जालेहि चित्रेण हि दक्षिणेन
पराहने वसुमति वोधिसत्वो ।
सा पड्विकारं चलिता लोकधातु
शव्द च आसी तद भीष्मरूपं ।।१४४।।
कंसस्य पात्री यथ मंजुघोषा
पराहनेय पुरुषो ग्रहेत्वा ।
एव तथैव रणे लोकधातु
यदा हने वसुमति वोधिसत्वो ।।१४५।।
त्रस्ता अभूपि तद मारसेना
भीता पलाये च वहुयोजनानि ।

---

"(আমার নিকট) রূপের, শব্দের, রসের, গন্ধের বা স্পর্শের সংজ্ঞা (চেতনা) নাই; হে মার! এইরূপ অবস্থিত আমার প্রতি তুমি (কিছুই করিতে) সমর্থ নহ"॥ ১৪২॥

(পঞ্চ) স্কন্ধের বা ধাতুর (জীব ও জগতের পার্থিব উপাদানের) সংজ্ঞা (চেতনা) আমার নাই, আমি অধ্যাত্মবিদ্যার সংজ্ঞা বা চেতনা সুপ্রকাশিত করিয়াছি। অন্তরীক্ষ যেমন অভাবভূত (অর্থাৎ শূন্যভাবাপন্ন), সব ধর্ম (ঘটমান সব বাহ্য ও আভ্যন্তরীণ ভাবসমূহ) তেমনই স্বভাববিশিষ্ট॥ ১৪৩॥

(৩৪২) বোধিসত্ত্ব (তখন) তাঁহার জালসমূহদ্বারা চিত্রিত দক্ষিণ হস্তদ্বারা বসুমতীতে আঘাত করিলেন এবং সেই লোকসৃষ্টি ছয়প্রকারভাবে চালিত বা বিকম্পিত হইল এবং তখন এক ভীষণ শব্দও উত্থিত হইল॥ ১৪৪॥

যেমন কোন পুরুষ একটা সুশ্রাব্য নাদযুক্ত কাঁসার পাত্র লইয়া আঘাত করে, সেইরূপই সর্বসৃষ্ট পৃথিবী এমনভাবে রণিত বা নিনাদিত হইল, যখন বোধিসত্ত্ব বসুমতীতে আঘাত করিলেন॥ ১৪৫॥

তখন মারের সেনা ত্রস্ত হইল এবং ভীত হইয়া বহু যোজন দূরে পলায়ন করিল।

चतुर्दिशं नैव च प्रेक्षमाणा
पश्यन्ति बुद्धं यथ रस्मिराजं ।।१४६।।
अन्ये रथेहि पते मेदिनीयं
गर्जन्त मेघा यथ अन्तरीक्षे।
यथ हस्तिनागा च महार्णवस्मिं
तथैव सर्वा हत मारसैन्याः ।।१४७।।
दिव्यां च पुष्पां प्रकिरेन्सु देवा
चूर्णं प्रवर्षेन्सु च चन्दनस्य।
मन्दारवा ओकिरे बोधिसत्वं
समन्ता त्रिंश स्फुट योजनानि ।।१४८।।
देवसहस्रा नभे अम्बराणि
भ्रामेन्सु अन्ये क्षिपि मुक्तिहारं।
(३४३) गाथाभि गीतेहि अपरे स्तवेन्सुः
प्रध्याये तूष्णीं दुःखि कृष्णबन्धुः ।।१४९।।
सप्ताहपूरं दुःखि मारसैन्यं
द्रुमस्य मूले अभु कृच्छ्रप्राप्तं।
जात्यन्धभूतं दिशमप्रजानं
बुद्धश्च शोभे यथ रस्मिराजो ।।१५०।।

---

তাহারা আর চতুর্দিকে দৃষ্টিপাত না করিয়া, রশ্মিরাজের (সূর্যের) ন্যায় প্রতিভাত বুদ্ধকে দেখিতে লাগিল॥ ১৪৬॥

অন্তরীক্ষে যেমন মেঘসমূহ গর্জন করে, তেমন গর্জন করিতে করিতে কতক সৈন্য রথসহ মেদিনীর উপর পতিত হইল। এবং যেমন মহাসাগরে পতিত হইয়া প্রকাণ্ড হস্তিসমূহ মারা যায়, তেমনই সর্ব মারসৈন্য হত হইল॥ ১৪৭॥

দেবগণ দিব্য পুষ্পসমূহ বিকীর্ণ করিলেন এবং চন্দনের চূর্ণসমূহ প্রবর্ষণ করিতে লাগিলেন। এবং তাঁহারা চতুর্দিক ত্রিশ যোজন পর্যন্ত স্থানে মন্দারপুষ্প-সমূহ বোধিসত্ত্বের উপর অবকীর্ণ করিলেন॥ ১৪৮॥

সহস্র সহস্র দেবতা আকাশে বস্ত্রসমূহ ঘুরাইতে লাগিলেন এবং অন্যান্য দেবতারা মুক্তার হার বিক্ষেপ করিলেন। (আবার) অন্য কোন কোন দেবতা গাথা ও গীতসমূহদ্বারা (তাঁহার) স্তুতি করিতে লাগিলেন। কিন্তু কৃষ্ণবন্ধু মার দুঃখিত হইয়া নীরবে ভাবিতে লাগিল॥ ১৪৯॥

মারের সৈন্য সপ্তাহকাল ভরিয়া দুঃখিত অবস্থায় দ্রুমের মূলে অতিকষ্টে যাইয়া অবস্থিত হইল, তখন যেন তাহারা জন্মান্ধের ন্যায় হইয়া কোন দিক্ বুঝিতে

न रूपसंज्ञा न पि शब्दसज्ञा
नापि रससज्ञा न च गन्धसंज्ञा ।
न प्रष्टव्यसंज्ञा........
एव स्थितस्य असमर्थो सि मार ।।१४२।।
न स्कन्धसंज्ञा न मे धातुसंज्ञा
अध्यात्मसज्ञा च विभाविता मे ।
यथान्तरीक्षं हि अभावभूतं
एवंस्वभावा हि च सर्वधर्माः ।।१४३।।
(३४२) जालेहि चित्रेण हि दक्षिणेन
पराहने वसुमति वोधिसत्वो ।
सा पड्विकार चलिता लोकधातु
शब्द च आसी तद भीष्मरूप ।।१४४।।
कसस्य पात्री यथ मंजुघोषा
पराहनेय पुरुषो अहेत्वा ।
एव तथैव रणे लोकधातु
यदा हने वसुमति वोधिसत्वो ।।१४५।।
त्रस्ता अभूपि तद मारसेना
भीता पलाये च वहुयोजनानि ।

---

"(আমার নিকট) রূপের, শব্দের, রসের, গন্ধের বা স্পর্শের সংজ্ঞা (চেতনা) নাই; হে মার! এইরূপ অবস্থিত আমার প্রতি তুমি (কিছুই করিতে) সমর্থ নহ"॥১৪২॥

(৩৪৩) স্কন্ধের বা ধাতুর (জীব ও জগতের পার্থিব উপাদানের) সংজ্ঞা (চেতনা) আমার নাই, আমি অধ্যাত্মবিদ্যার সংজ্ঞা বা চেতনা সুপ্রকাশিত করিয়াছি। অন্তরীক্ষ যেমন অভাবভূত (অর্থাৎ শূন্যভাবাপন্ন), সব ধর্ম (ঘটমান সব বাহ্য ও আভ্যন্তরীণ ভাবসমূহ) তেমনই স্বভাববিশিষ্ট॥১৪৩॥

(৩৪২) বোধিসত্ত্ব (তখন) তাঁহার জালসমূহদ্বারা চিত্রিত দক্ষিণ হস্তদ্বারা বসুমতীতে আঘাত করিলেন এবং সেই লোকধাতু ছয়প্রকারভাবে চালিত বা বিকম্পিত হইল এবং তখন এক ভীষণ শব্দও উত্থিত হইল॥১৪৪॥

যেমন কোন পুরুষ একটা সুশ্রাব্য নাদযুক্ত কাঁসার পাত্র লইয়া আঘাত করে, সেইরূপই সর্বদিকে পৃথিবী এমনভাবে রণিত বা নিনাদিত হইল, যখন বোধিসত্ত্ব বসুমতীতে আঘাত করিলেন॥১৪৫॥

তখন মারের সেনা ত্রস্ত হইল এবং ভীত হইয়া বহু যোজন দূরে পলায়ন করিল।

चतुर्दिश नैव च प्रेक्षमाणा
पश्यन्ति बुद्ध यथ रस्मिराजं ।।१४६।।
अन्ये रथेहि् पते मेदिनीय
गर्जन्त मेघा यथ अन्तरीक्षे ।
यथ हस्तिनागा च महार्णवस्मिं
तथैव सर्वा हृत मारसैन्याः ।।१४७।।
दिव्या च पुष्पा प्रकिरेन्सु देवा
चूर्ण प्रवर्षेन्सु च चन्दनस्य ।
मन्दारवा ओकिरे बोधिसत्व
समन्ता त्रिश स्फुट योजनानि ।।१४८।।
देवसहस्रा नभे अम्बराणि
भ्रामेन्सु अन्ये क्षिपि मुक्तिहारं ।
(३४३) गाथाभि गीतेहि् अपरे स्तवेन्सुः
प्रध्याये तूष्णी दु खि कृष्णबन्धुः ।।१४९।।
सप्ताहपूरं दु खि मारसैन्य
द्रुमस्य मूले अभु कृच्छ्रप्राप्तं ।
जात्यन्धभूत दिशमप्रजान
बुद्धस्य शोभे यथ रस्मिराजो ।।१५०।।

---

তাহারা আর চতুর্দিকে দৃষ্টিপাত না করিয়া, রশ্মিরাজের (সূর্যের) ন্যায় প্রতিভাত বুদ্ধকে দেখিতে লাগিল॥ ১৪৬॥

অন্তরীক্ষে যেমন মেঘসমূহ গর্জন করে, তেমন গর্জন করিতে করিতে কতক সৈন্য রথসহ মেদিনীর উপর পতিত হইল। এবং যেমন মহাসাগরে পতিত হইয়া প্রকাণ্ড হস্তিসমূহ মারা যায়, তেমনই সর্ব মারসৈন্য হত হইল॥ ১৪৭॥

দেবগণ দিব্য পুষ্পসমূহ বিকীর্ণ করিলেন এবং চন্দনের চূর্ণসমূহ প্রবর্ষণ করিতে লাগিলেন। এবং তাঁহারা চতুর্দিক ত্রিশ যোজন পর্যন্ত স্থানে মন্দারপুষ্প-সমূহ বোধিসত্ত্বের উপর অবকীর্ণ করিলেন॥ ১৪৮॥

সহস্র সহস্র দেবতা আকাশে বস্ত্রসমূহ ঘুরাইতে লাগিলেন এবং অন্যান্য দেবতারা মুক্তার হার বিক্ষেপ করিলেন। (আবার) অন্য কোন কোন দেবতা গাথা ও গীতসমূহদ্বারা (তাঁহার) স্তুতি করিতে লাগিলেন। কিন্তু কৃষ্ণবন্ধু মার দুঃখিত হইয়া নীরবে ভাবিতে লাগিল॥ ১৪৯॥

মারের সৈন্য সপ্তাহকাল ভরিয়া দুঃখিত অবস্থায় দ্রুমের মূলে অতিকষ্টে যাইয়া অবস্থিত হইল, তখন যেন তাহারা জন্মান্ধের ন্যায় হইয়া কোন দিক্ বুঝিতে

परस्पर रथशत भज्यमाना
पश्यितु हता महिं प्रकम्पमाना ।
ते निर्मिणित्वा विकृतात्मभावा
उपसंक्रमेन्सु: वरपादपेन्द्र ।
न ते पुराणा प्रतिलभेन्सु रूपा
सर्वे अभून्सु. भयभीतरूपा ॥१५१॥
यथैव तले यो विहगो निवद्धो
तथा कृष्णवन्धु धरणीतलस्मि ।
सप्ताहपूर सवलो ससैन्यो
समोहजातो न प्रभोति गन्तु ॥१५२॥
रूपधातो उपगता देवपुत्रा:
सर्वे समग्रा प्रमुदित्तवेगजाता ।
अक्षप्रमाणा अवकिरे चूर्णधारा
दिव्या विशिष्टा वरचन्दनस्य ॥१५३॥
ध्वजान कोटीनयुता महन्ता
उच्छ्रापयेन्सु. नभे देवपुत्रा ।

---

পারে নাই। কিন্তু বুদ্ধ তখন রশ্মিরাজ সূর্যের মত শোভা পাইতে লাগিলেন॥১৫০॥

(তাহাদের) শত শত রথ পরস্পরের সহিত সংঘর্ষবশতঃ ভাঙ্গিয়া গেল এবং (বুদ্ধের দ্বারা) আহত মহীকে (তাহারা) প্রকম্পমান দেখিল। তাহারা নিজেদের রূপ বিকৃত (পূর্বাপেক্ষা অন্যথাভূত) করিয়া নির্মাণ করিয়া শ্রেষ্ঠ বৃক্ষরাজের (অর্থাৎ বোধিদ্রুমের) নিকট উপসংক্রান্ত হইল। তাহারা (কিন্তু) পূর্বের রূপসমূহ আর ধারণ করিতে পারিল না। সকলেই ভয়বশতঃ ভীত আকারবিশিষ্ট হইল॥১৫১॥

যেমন কোন পক্ষী ভূমির উপর নিবদ্ধ হইয়া (কষ্টে) অবস্থিত থাকে, তেমনই কৃষ্ণবন্ধু মার ধরণীতলেই নিবদ্ধ রহিল। সপ্তাহ কাল পর্যন্ত সে (মার) সবল অবস্থায় সৈন্যসহকারে সংমূঢ় হইয়া থাকিয়া একটুও যাইতে সমর্থ হইল না॥১৫২॥

সমগ্র দেবপুত্রেরা (স্ব স্ব) রূপধাতু গ্রহণ করিয়া সমাগত হইলেন, তখন তাহারা প্রমুদিতচিত্তে বেগান্বিত হইয়া (উপস্থিত হইলেন)। তাঁহারা শ্রেষ্ঠ চন্দনের দিব্য ও বিশিষ্ট অক্ষ (গুটির ন্যায়) স্থূল চূর্ণধারা বিকীর্ণ করিতে লাগিলেন॥১৫৩॥

দেবপুত্রগণ আকাশে নযুত কোটি ও অদ্ভুতসংখ্যক ধ্বজা উত্থাপিত করিলেন।

(३४४) पताकपट्टैः स्फुट बुद्धक्षेत्रं
यदा हने वसुमतिं बोधिसत्वो ।।१५४।।
दिव्या च वाद्या प्रपद्यि अन्तरीक्षे
संगीति दिव्या अभु देवतानां ।
पुष्पां प्रवर्षे नभि देवपुत्रा
यदा हने वसुमतिं बोधिसत्वो ।।१५५।।
यावन्ति वृक्षा अभु मेदिनीये
सर्वे अभू कुसुमानन्तगन्धाः ।
शून्या निमित्ता प्रणिधि विभाविता
एवं स्वभावं वदते स शब्दं ।।१५६।।
दिव्ये विमाने स्थिते मेघमूर्ध्वे
नागे विमाने तथ सागरस्मि ।
मनोज्ञघोषा असुरपुरेषु शब्दाः
यदा हने वसुमतिं बोधिसत्वो ।।१५७।।
यं कालं रश्मिं अवसृजति बोधिसत्वः
पाणितलातो कुशलचित्रातो ।
तदा स्थपेत्व नरकान्तिरिच्छां
यमस्य लोका प्रपति सर्वलोके ।।१५८।।

---

(৩৪৪) যখন বোধিসত্ত্ব বসুমতীতে আঘাত করিয়াছিলেন তখন বুদ্ধক্ষেত্র পতাকা-পট্টে স্ফুটিত হইয়াছিল॥ ১৫৪॥

অন্তরীক্ষেও দিব্য বাদ্যসমূহ উত্থিত হইয়াছিল এবং দেবতাগণের দিব্য সংগীতি (শ্রুত) হইল। আকাশে দেবপুত্রগণ পুষ্প প্রবর্ষণ করিতে লাগিলেন—যখন বোধিসত্ত্ব বসুমতীতে আঘাত করিয়াছিলেন॥ ১৫৫॥

মেদিনীর উপর যত যত বৃক্ষ ছিল—সে-সব বৃক্ষ কুসুমের অনন্তপ্রকারের গন্ধবিশিষ্ট হইয়া পড়িল। তিনি (বোধিসত্ত্ব) এইপ্রকার শব্দ বা কথা বলিলেন—

"সব নিমিত্ত (কারণ) অর্থাৎ বাহিরের যত লক্ষণ সবই শূন্য। আমার প্রণিধি বা যাচনা স্পষ্টভাবে নির্ধারিত হইয়াছে"॥ ১৫৬॥

যখন বোধিসত্ত্ব বসুমতীতে আঘাত করিয়াছিলেন—তখন মেঘের চূড়াতে অবস্থিত দিব্য বিমানসমূহে, সেইরূপ সাগরমধ্যে নাগসমূহের বিমানসমূহে এবং অসুরগণের নগরীতে মনোজ্ঞ ঘোষযুক্ত শব্দ (শ্রুত) হইতে লাগিল॥ ১৫৭॥

যে কালে বোধিসত্ত্ব (নিজের) সুন্দর ও বিচিত্রিত পাণিতল হইতে রশ্মিজাল বিকীর্ণ করিতেছিলেন, তখন (সেই রশ্মি) নরক, তির্যক্ ও যমের লোক ব্যতীত সর্বলোকে প্রপাতিত হইয়াছিল॥ ১৫৮॥

विह्वलजाता वसुमति अद्दशेन्सुः
माराण कोटि प्रपतति मेदिनीयं ।
संबोधिप्राप्तं मुनिमद्दशेन्सुः
चन्द्रसहस्रं यथ अन्तरीक्षे ॥१५९॥

(३४५) परस्परस्य तद उत्थहित्वा
भूयस्या मात्रया तत मेदिनीयं ।
नभातो क्षिप्ता यथ चित्रपट्टा
तथैव सा तद अनु मारसेना ॥१६०॥

असन्त्रसन्तो वरबोधिसत्त्वो
विगतभयो अतुलियो पुण्यक्षेत्रो ।
पूर्वेञ्चरित्वा वरधर्मश्रेष्ठं
प्रभासि लोके यथ रश्मिराजः ॥१६१॥

इदं च दुःखं अयं च समुदयः
तथा निरोधो अय मार्गश्रेष्ठो ।
इमस्मि सन्ते इमो प्रादुर्भोति
इमस्मि नष्टे इदमस्तमेति ॥१६२॥

अविद्या हेतु भवसंस्कृतस्य
तं प्रत्ययं भवति जाननाय ।

---

কোটি কোটি মারের অনুচরগণ বসুমতীকে বিহ্বল অবস্থাপ্রাপ্ত হইতে দেখিল এবং তাহারা মেদিনীর উপর প্রপতিত হইল এবং তাহারা সংবোধি বা পূর্ণ-প্রজ্ঞাপ্রাপ্ত মুনিকে (বোধিসত্ত্বকে) আকাশস্থিত সহস্র সহস্র চন্দ্রের ন্যায় প্রতিভাত হইতেছে বলিয়া দেখিল॥১৫৯॥

(৩৪৫) তখন (মারসেনা) পর পর উত্থিত হইতে লাগিলে, পূর্বাপেক্ষা বেশী মাত্রায় মেদিনীতে (পতিত হইল) এবং আকাশ হইতে চিত্রপট্টসমূহ যেমন ক্ষিপ্ত হয়, তখন সেই মারসেনাও তেমন (ক্ষিপ্ত) হইতে থাকিল॥১৬০॥

সন্ত্রাসশূন্য ও ভয়বিহীন হইয়া অতুলনীয় পুণ্যক্ষেত্রস্বরূপ শ্রেষ্ঠ বোধিসত্ত্ব পূর্বে সদুত্তম ধর্ম আচরণ করিয়া রশ্মিরাজ সূর্যের ন্যায় জগতে দীপ্তিযুক্ত হইয়া উঠিলেন॥১৬১॥

[তার পর তিনি প্রথিত প্রতীত্যসমুৎপাদ ধর্ম দর্শন করিলেন, যথা—]

"(১)ইহাই দুঃখ; (২)ইহাই ইহার সমুদয় বা হেতু; (৩)সেইরূপ ইহার নিরোধ (উপশম) আছে; (৪)এবং (নিরোধের) শ্রেষ্ঠ (অষ্টাঙ্গিক) মার্গ বা উপায়ও রহিয়াছে (ইহাই হইল চতুরার্যসত্য)। (মূল কথাটা এই—) ইহা থাকিলে, উহা প্রাদুর্ভূত হয় এবং ইহা নষ্ট বা নিরুদ্ধ হইলে, উহা অস্ত বা তিরোহিত হয়"॥১৬২॥

विज्ञानहेतु भवे नामरूपं
प्रत्ययं च तं भवति षडिन्द्रियस्य ॥१६३॥
षडिन्द्रियं भवति तथ स्पर्शजातं
स्पर्शो च हेतु भवे वेदनानां।
संवेदयन्तो जायति तृष्णालु
तृष्णाप्रत्ययं भवति उपादानं ॥१६४॥
उपादानहेतुं भवं संस्मरन्ति
जातीजरामरणं तथैव व्याधिः।
(३४६) शोका च भोन्ति परिदेवितानि
आयासा(?) भोन्ति दुःखदौर्मनस्यं ॥१६५॥
प्रतीत्यधर्म प्रविचितो बोधिसत्वः
निरोधस्तेषामविकलि सर्वज्ञाने।
तेषां च एवं प्रकृति पश्यमानो
अतुल्यं प्राप्तो वरमग्रबोधिं ॥१६६॥
यदा च प्राप्तो वरमग्रबोधिं
विशुद्धचक्षु जिनो अप्रमेयं।

---

[তৎপর প্রতীত্যসমুৎপাদের দ্বাদশ নিদানশৃঙ্খল বর্ণিত হইতেছে, যথা—]
(১) অবিদ্যা (অজ্ঞান) জগতের সব (২) সংস্কারের হেতু হইয়া থাকে; তাহা (সংস্কার) আবার প্রত্যয় বা হেতু হয় (৩) বিজ্ঞানের। (৪) নামরূপ (ব্যক্তিত্ব, মতান্তরে শরীর ও মন) বিজ্ঞান হইতে জন্মে। তাহা (নামরূপ) আবার (৫) ষড়িন্দ্রিয়ের বা ষড়ায়তনের প্রত্যয় বা হেতু হয়॥ ১৬৩॥

তেমন আবার ষড়িন্দ্রিয় হইতে (৬) স্পর্শের জন্ম হয়। স্পর্শ আবার (৭) বেদনাসমূহের (সুখদুঃখের অনুভূতি সমূহের) হেতু হইয়া দাঁড়ায়। যে বেদনা ভোগ করে, তাহার বেদনা হইতে সে (৮) তৃষ্ণার বশীভূত হয়। তারপর সেই তৃষ্ণাই (৯) উপাদানের (জীবনাসক্তির) প্রত্যয় বা হেতু হয়॥ ১৬৪॥

শাস্ত্রকারেরা মনে ভাবেন যে, (১০) ভব (কর্মদ্বারা পুনঃ পুনঃ জন্মের আকাঙ্ক্ষা) (১১) জাতি বা জন্মের হেতু হয় এবং (জাতি বা জন্ম হইতে উৎপন্ন হয়) (১২) জরা, মরণ, এবং ব্যাধি, (৩৪৬) শোক, পরিবেদন (বিলাপ), আয়াস (বা উপায়াস, ক্লেশ) এবং দুঃখ ও দৌর্মনস্য (বিষণ্ণভাব)॥ ১৬৫॥

বোধিসত্ত্ব (এই) প্রতীত্যধর্ম নির্ণয় করিলেন; তাঁহার সর্বজ্ঞতায় এই প্রত্যয়-গুলির নিরোধ বা উপশমও অবিকল (দোষশূন্য) ভাবে (উপস্থিত) হইয়াছিল। এইগুলির প্রকৃতি বা স্বভাব এইরূপ দর্শন করিয়া তিনি অতুলনীয় ও অত্যুত্তম শ্রেষ্ঠ বোধি বা প্রজ্ঞা লাভ করিলেন॥ ১৬৬॥

प्रवृत्तज्ञानो दिशता अप्रसंगो
त्रैलोक्ये शब्दो अजि परंपराय ॥१६७॥
पराहता दुदुभि अप्रमेया
शब्दो अभूषि सद अप्रमेयो ।
अशोकप्राप्ता नरनारिसंघा
देवा च नागा मनुजा महोरगाः ॥१६८॥
आवासशुद्धा उपगता देवपुत्राः
कोटीसहस्रा नयुता अनन्ता ।
ते अञ्जलि दशनखं प्रगृहेत्वा
अभिस्तवे दशबल पारप्राप्तं ॥१६९ ॥
समुद्रमध्ये यथ शैलराजा
सुमेरुमूर्ध्ने यथ वैजयन्ती ।
सूर्यसहस्रं यथ अन्तरीक्षे
एवं प्रभासि जिनो बोधिमूले ॥१७०॥
यस्यार्थे दान पुरिमभवेषु दिन्न
(३४७) यस्यापि शीलमशबल रक्षित पूर्वे ।

---

জয়শীল বোধিসত্ত্ব যখন অন্তরে শ্রেষ্ঠ বোধি বা প্রজ্ঞা এবং প্রমাণাতীত বিশুদ্ধ চক্ষুঃ প্রাপ্ত হইয়াছিলেন, তখন ত্রৈলোক্যে (ত্রিলোকে) দিকে অপ্রসঙ্গ অর্থাৎ সর্বদিগ্‌ব্যাপী প্রবর্তিত জ্ঞানবিষয়ক শব্দ বা খ্যাতি পর পর প্রসৃত হইল॥১৬৭॥

অপরিগণনীয় দুন্দুভিসমূহ নিনাদিত হইতে লাগিল (এবং) ইহাদের শব্দ অপরিমেয় বা সর্বতোব্যাপী হইয়া উঠিল। নর ও নারীর সংঘ অশোক (বা শোকরহিত) প্রাপ্ত হইল এবং দেবগণ, নাগগণ মানবগণ ও মহান্ উরগ (সর্প)গণও অশোক প্রাপ্ত হইলেন॥১৬৮॥

শুদ্ধাবাস দেবপুত্রেরা সহস্র কোটি ও অনন্ত নিযুত সংখ্যায় উপস্থিত হইলেন। তাঁহারা দশনখ একত্রিত করিয়া অঞ্জলি বন্ধনপূর্বক (প্রজ্ঞার) পার প্রাপ্ত দশবলের (বোধিসত্ত্বের) স্তব করিতে লাগিলেন॥১৬৯॥

(স্তবটি এইরূপ) "যেমন সমুদ্রমধ্যে পর্বতরাজ যেমন সুমেরুপর্বতের শিখরে পতাকা বৈজয়ন্ত বা ইন্দ্রধ্বজ এবং অন্তরীক্ষে (উদিত) সূর্য-সহস্র—সেইরূপ বোধিবৃক্ষমূলে জয়শীল (বোধিসত্ত্ব) প্রভাসমন্বিত হইয়া রহিয়াছেন"॥১৭০॥

"হে শ্রেষ্ঠ নরেন্দ্র! যাহার (অর্থাৎ যে লোকের) জন্য তুমি পূর্ব পূর্ব জন্মে অনেক দান করিয়াছিলে, (৩৪৭) যাহার জন্য তুমি পূর্বে তোমার শীলাচরণ অখণ্ড

यस्यार्थं प्रज्ञा परमा निषेविता
सा ते नरेन्द्रवर प्राप्त बोधिः ।।१७१।।
चक्षुष्मन्तो तिमिरस्य हन्ता
विनाशधर्मनिधनं सत्वसारः ।
स्वयंभूप्राप्तः नरवरसार्थवाहः
न कश्चित्ते समसमो सर्वलोके ।।१७२।।
ओभासिता ते सर्वलोकधातु
घना विमुक्तेन यथ चन्द्रमेण ।
तथ दिव्य आभा प्रतपति देवतानां
नागासुराणां च महोरगाणां ।।१७३।।
सुमेरु शक्यो तुलयितुं शैलराजा
परागकृत्वा शत एत्तकानि ।
भागा च कृत्वा समा सर्षपेण
न बुद्धवर्णं क्षपितुं जिनानां ।।१७४।।
महासमुद्रो यथ वारिपूर्णो
करेण गृह्य गणयितुं शक्यो विन्दू ।
कोटीसहस्रा नयुता शतानि
न शक्यं वर्ण भापितुं जिनानां ।।१७५।।

---

বা শুদ্ধ রাখিয়াছিলে, এবং যাহার জন্য তুমি পরম প্রজ্ঞা লাভ করিয়াছিলে, সেই বোধি তোমার দ্বারা প্রাপ্ত হইয়াছে"॥ ১৭১॥

"তুমি চক্ষুষ্মান্, তুমি অন্ধকারের হননকারী, তুমি বিনাশশীল ধর্মসমূহের নিধনকারী বা ধ্বংসকারী, তুমি সত্ত্বগণের সারভূত, তুমি স্বয়ংভূর ভাব প্রাপ্ত (অর্থাৎ স্বতন্ত্র) ও নরগণের শ্রেষ্ঠ সার্থবাহস্বরূপ—সর্বলোকে তোমার সমান-সমান কেহই নাই"॥ ১৭২॥

মেঘ হইতে মুক্ত চন্দ্রের ন্যায় সর্ব লোকসৃষ্টি তোমাদ্বারা অবভাসিত বা দীপ্ত হইতেছে। তেমন আবার দেবগণ, নাগগণ, অসুরগণ ও মহোরগগণের উপর (তোমার) দিব্য আভা প্রপতিত হইতেছে"॥ ১৭৩॥

"পর্বতরাজ সুমেরুকে ও ততবড় আরও শত পর্বতকে পরাগে বা চূর্ণে পরিণত করিয়া এবং সর্ষপসমান খন্ড করিয়া তোল বা ওজন করা যাইতে পারে, কিন্তু, জিনগণের বুদ্ধবর্ণকে (অর্থাৎ বুদ্ধসৌন্দর্য বা বুদ্ধগুণরাজিকে) ক্ষীণ করা যায় না"॥ ১৭৪॥

"জলপূর্ণ মহাসমুদ্রকে হস্তে লইয়া ইহার কোটিসহস্র ও শত শত নিযুত

शक्यं भवाग्रां ज्ञातुं त्रिसहस्रां
इह सर्वभूमिवृक्षवाततेजः।
(३४८) तृणलताग्रौषधिवीर्यसंख्या
न बुद्धवर्णो क्षपयितु शक्य सर्वं ॥१७६॥
भिदित्व वारां शतं वा सहस्रं
शक्यंतरीक्षं गणयितु नभाग्रं।
चतुर्दिशाना शत एतकानि
न बुद्धवर्णो क्षपयितुं शक्य सर्वं ॥१७७॥
या सत्वधातु गणयितु शक्यं सर्वा
रोमा च तेषां पि च केशा मूर्ध्नि।
तेषां पि काया पुरिमा अतीता
न शक्यं वर्णं क्षपयितु जिनानां ॥१७८॥
ये सत्व श्रुत्वा गुणमेवरूपं
प्रसन्नचित्ता स्मरे लोकनाथं।
तेषा सुलाभा विजहिय दुर्गतीयो
बोधी च तेषा मता नचिरेण ॥१७९॥

---

বিন্দুসমূহকে গণনা করা যাইতে পারে, কিন্তু, জিনগণের বর্ণ বা গুণাবলী বলা সম্ভবপর নহে"॥ ১৭৫॥

"তিন সহস্র সংখ্যক জগৎসমূহ জানা সম্ভবপর হইতে পারে এবং ইহাতে অবস্থিত সব ভূমি, বৃক্ষ, বায়ু ও অগ্নির বিষয়ও জানা যাইতে পারে এবং ইহার (৩৪৮) তৃণ, লতা, ওষধি ও বীর্য (বীজ?) সমূহের সংখ্যাও পরিজ্ঞাত হইতে পারে, কিন্তু, সব বুদ্ধগুণাবলী ক্ষীণ করা যাইতে পারে না"॥ ১৭৬॥

"শত সহস্র বার অন্তরীক্ষকে ভেদ করিয়া আকাশের অগ্রভাগগুলিকে এবং শত শত ভাগে চারি দিক্‌সমূহকেও বিভক্ত করিয়া সেগুলিকে গণনা করা সম্ভবপর হইতে পারে, কিন্তু, সব বুদ্ধগুণরাজি ক্ষীণ (গণিয়া শেষ) করা যাইতে পারে না"॥ ১৭৭॥

যে-সব প্রাণিবর্গ আছে তাহাদের রোমরাজি ও মস্তকের কেশসমূহ এবং তাহাদের পূর্বজন্মের অতীত কায়সমূহও গণনা করা যাইতে পারে, কিন্তু, জিনগণের গুণসমূহ ক্ষীণ বা গণিয়া শেষ করা যায় না"॥ ১৭৮॥

"বোধিসত্ত্বের এইপ্রকার গুণসমূহ শ্রবণ করিয়া যে-যে জীব প্রসন্নচিত্তে (বিশ্বস্তচিত্তে) লোকনাথকে স্মরণ করিবে, তাহাদের দুর্গতির ত্যাগ হইবে এবং উত্তম লাভ ঘটিবে এবং তাহাদের অচিরেই বোধিলাভ সেবিত হইবে"॥ ১৭৯॥

पुनरपरं भिक्षू तथागतो अनुत्तरां सम्यक्संबोधिमभिसंबोधित्वा सप्ताहपूरं एकपर्यंकेनातिनामेसि। अथ खलु भूम्यवचरा देवा अन्तरीक्षेचरा देवा चतुर्महाराजिका च देवा त्रायस्त्रिंशा च देवा यामा च देवा तुषिता च देवा निर्माणरती च देवा परनिर्मितवशवर्ती च देवा महाब्रह्मा च ब्रह्मकायिका च ब्रह्मपुरोहिता च ब्रह्मपारिषद्या च आभा च परीत्ताभा च अप्रमाणाभा च आभास्वरा च शुभा (३४९) च अप्रमाणशुभा च शुभकृत्स्ना च बृहत्फला च अवृहा च अतपा च सुदृशा च याव अकनिष्ठा च देवा सप्ताहपूरं तथागतं बोधिमण्डवरगतं सत्करोन्ति गुरुकरोन्ति मानयन्ति पूजयन्ति, सर्वावती च त्रिसाहस्रमहासाहस्रा लोकधातुः सप्ताहपूरं एकालंकारा अभूषि। अथ खलु भगवां ताये वेलाये इमां गाथामभाषि।

सप्ताहपूरं संबुद्धो बोधि बुद्धित्व उत्तमां।<br>
आसनातो न उत्थेसि सर्वलोकस्य चेतियो ॥१॥<br>
देवकोटीसहस्राणि गगणस्मि समागता।<br>
पुष्पवर्षं प्रवर्षेन्सु सप्तरात्रमनूनकं ॥२॥<br>
उत्पलां पद्मां चम्पां पुण्डरीकां मनोरमां।<br>
सहस्रपत्रां रुचिरां तत्र देवा प्रवर्षिषु ॥३॥

---

হে ভিক্ষুগণ! আবার তথাগত সর্বোত্তম সম্যক্‌সংবোধি (প্রজ্ঞাপারমিতা) লাভ করিয়া একসপ্তাহ পর্যন্ত সময় এক পর্যঙ্কবন্ধে কাটাইলেন। তদনন্তর ভূমিচারী ও অন্তরীক্ষচারী দেবগণ, চতুর্মহারাজিক দেবগণ, ত্রায়স্ত্রিংশ দেবগণ, যাম দেবগণ, তুষিত দেবগণ, নির্মাণরতি দেবগণ, পরনির্মিতবশবর্তী দেবগণ, মহাব্রহ্মা দেবগণ, ব্রহ্মকায়িক দেবগণ, ব্রহ্মপুরোহিত দেবগণ, ব্রহ্মপারিষদ্য দেবগণ, আভা দেবগণ, পরীত্তাভা দেবগণ, অপ্রমাণাভা দেবগণ, আভাস্বর দেবগণ, শুভ দেবগণ, (৩৪৯) অপ্রমাণশুভ দেবগণ, শুভকৃৎস্ন দেবগণ, বৃহৎফল দেবগণ, অবৃহদেবগণ, অতপ দেবগণ, সুদৃশ দেবগণ, এমন কি অকনিষ্ঠ দেবগণ সপ্তাহকালপর্যন্ত বোধিমণ্ডপে উপবিষ্ট তথাগতকে সৎকার, গুরুকরণ, মান্যকরণ ও পূজাপ্রদর্শন করিলেন। ত্রিসহস্র ও মহাসহস্র লোকসমূহ সকলেই সপ্তাহকালপর্যন্ত একভাবে অলঙ্কৃত প্রতিভাত হইল। তৎপর ভগবান্ সেই সময়ে এই গাথাগুলি উচ্চারণ করিয়াছিলেন।

উত্তম বোধি বা প্রজ্ঞা লাভ করিয়া সর্বলোকের চৈত্যস্বরূপ সংবুদ্ধ (গৌতম) এক সপ্তাহ পর্যন্ত আসন হইতে উত্থিত হন নাই॥ ১॥

কোটিসহস্র-সংখ্যক দেবগণ গগনে সমাগত হইয়া সম্পূর্ণ সপ্তরাত্রি ব্যাপিয়া পুষ্প বর্ষণ করিয়াছিলেন॥ ২॥

সেখানে দেবগণ মনোরম, সুরুচির ও সহস্রপত্রসমন্বিত উৎপল, পদ্ম, চম্পা ও পুণ্ডরীক পুষ্প বর্ষণ করিয়াছিলেন॥ ৩॥

मारश्च दुर्मनो आसि काण्डेन लिखते मही ।
जितो स्मि देवदेवेन शाक्यसिंहेन तापि(य)ना ।।४।।
त्रायस्त्रिंशा च यामा च तुषिता ये च निर्मिता ।
परनिर्मिता ये देवा कामधातुप्रतिष्ठिताः ।।५।।
लोहितं चन्दनं दिव्यं अगुरु अथ चम्पकं ।
दिव्या च पुष्पवर्षाणि अन्तरीक्षेण ओकिरि ।
अक्षमात्राहि धाराहि बुद्धक्षेत्र फलो इमं ।।६।।
ब्रह्मकोटिसहस्राणि गगणस्मि समागताः ।
वर्षन्ति सुखुमं चूर्णं दिव्य लोहितचन्दन ।।७।।
भूम्या देवा उपादाय शुद्धावासाः स्वयंप्रभाः ।
एव परपरा आसि देवताहि परिस्फुटा ।।८।।
छत्रध्वजपताकाहि अन्तरीक्ष परिस्फुट ।
(३५०) करोन्ति पूजना श्रेष्ठा सबुद्धस्य शिरीमतो ।।९।।
आभा च विपुला मुक्ता बुद्धक्षेत्रं परिस्फुट ।
भवाग्रा लोकधातूयो ग्निसवर्णा भवेसि च ।।१०।।

---

মার দুর্মনায়মান বা দুঃখিত হইল এবং সে একটি কান্ড (শর, বা যষ্টি) দিয়া ভূমিতে লিখিল—"তায়ী (ত্রাতা বা তাদৃশ) দেবদেব শাক্যসিংহদ্বারা আমি পরাজিত হইয়াছি"॥ ৪॥

ত্রায়স্ত্রিংশ দেবগণ, যাম দেবগণ, তুষিত দেবগণ, নির্মিত দেবগণ, পরনির্মিত দেবগণ এবং যে সব দেব কামলোকে প্রতিষ্ঠিত রহিয়াছেন তাঁহারা লোহিত-চন্দন, দিব্য-অগুরু ও চম্পক এবং (অন্যান্য) দিব্য পুষ্পসমূহ অন্তরীক্ষে থাকিয়া অবকীর্ণ বা বিক্ষিপ্ত করিলেন। অক্ষ-(বা পাশকগুটী-) পরিমিত (পুষ্পের) ধারা বা প্রবাহে এই বুদ্ধক্ষেত্র ফুটিয়া উঠিল॥ ৫-৬॥

সহস্র সহস্র কোটিসংখ্যক ব্রহ্মা গগনে সমাগত হইয়া দিব্য লোহিতচন্দনের সূক্ষ্ম চূর্ণ বর্ষণ করিতে লাগিলেন॥ ৭॥

স্বয়ংপ্রভ শুদ্ধাবাস দেবগণ ভূমির দেবগণকে সঙ্গে করিয়া এইভাবে পর পর (সর্ব স্থান) দেবতাগণের দ্বারা পরিস্ফুট হইয়া পড়িল॥ ৮॥

(তখন) অন্তরীক্ষ ছত্র, ধ্বজা ও পতাকাসমূহদ্বারা ভরিয়া উঠিল। (৩৫০)। (দেবগণ) শ্রীসমন্বিত সংবুদ্ধের উদ্দেশে শ্রেষ্ঠ পূজা বিধান করিলেন॥ ৯॥

বিপুল আভা (চতুর্দিকে) ছড়াইয়া পড়িল এবং (তদ্দ্বারা) বুদ্ধক্ষেত্র পরিস্ফুট হইয়া গেল। লোকসমূহের অগ্রভাগগুলি অগ্নির বর্ণ ধারণ করিল॥ ১০॥

प्रशान्ता निरया आसि बुद्धक्षेत्रस्मि सर्वशो।
शीतीभूता च अंगारा सत्वा च सुखिता अभू ॥११॥
येषां नैरयिकं दुःखं परिक्षीणं तदन्तरं।
निरयेषु च सत्वा ते देवेषु उपपद्यिषु ॥१२॥
संजीवकालसूत्रेषु तपने च प्रतापने।
प्रशान्तो रौरवे अग्निः लोकनाथस्य रश्मिभिः ॥१३॥
अवीच्यां अथ संघाते प्रत्येकनिरयेषु च।
प्रशान्तो सर्वशो अग्निः लोकनाथस्य रस्मिभिः ॥१४॥
यावन्ता लोकधातूषु प्रत्येकनिरया अभू।
प्रशान्तो सर्वशो अग्निः लोकनाथस्य रस्मिभिः ॥१५॥
ये च तिरिच्छानयोनीयं मांसरुधिरभोजना।
मैत्राय स्फुटा बुद्धेन न हिंसन्ति परस्परं ॥१६॥
छत्रध्वजपताकेहि बोधिवृक्षो अलंकृतः।
कूटागारेहि संछन्नो देवपुत्रेहि निर्मिता ॥१७॥
खाणू च कण्टकथला च शर्करा सिकता पि च।
समन्ता बोधिमण्डातो हेष्टा भूमौ प्रतिष्ठिता: ॥१८॥

---

বুদ্ধক্ষেত্রের সর্বত্র নিরয়সমূহ (নরকসমূহ) প্রশান্ত হইল। (জ্বলন্ত) অঙ্গারসমূহ শীতল হইয়া গেল এবং প্রাণিবর্গ সুখসমন্বিত হইল॥ ১১॥

তারপর যে-সব প্রাণীর নরকভোগজনিত দুঃখ (বুদ্ধের প্রভাবে) পরিক্ষীণ হইল, নরকবাসী সে-সব প্রাণীরা দেবগণমধ্যে জন্ম পরিগ্রহ করিল॥ ১২॥

সংজীব, কালসূত্র, তপন, প্রতপন ও রৌরব-নামক নরকসমূহে লোকনাথের রশ্মিরাজিদ্বারা অগ্নি প্রশান্ত হইল॥ ১৩॥

অবীচি, সংঘাত ও অন্যান্য প্রত্যেক নিরয়ে বা নরকে সর্বত্রই লোকনাথের রশ্মি-জালদ্বারা অগ্নি প্রশান্ত হইল॥ ১৪॥

যত যত লোক বা জগৎ আছে তাহার প্রত্যেকটির নিরয় বা নরক আছে—সেগুলির সর্বত্র লোকনাথের রশ্মিজালদ্বারা অগ্নি প্রশান্ত হইল॥ ১৫॥

যে-সব তির্যগ্‌যোনিতে জাত জন্তুগণ মাংস ও রক্ত ভোজন করে, তাহারা বুদ্ধদ্বারা মৈত্রীভাবাপন্ন হইয়া পরস্পরের প্রতি আর হিংসা করিল না॥ ১৬॥

বোধিবৃক্ষ ছত্র, ধ্বজা ও পতাকাদ্বারা অলঙ্কৃত হইল এবং দেবপুত্রগণদ্বারা নির্মিত কূটাগার-সমূহদ্বারা তাহা পরিবৃত হইল॥ ১৭॥

বোধিমণ্ডপের চতুর্দিকে (দূরে) ভূমির নিম্নভাগে স্থাণু (বৃক্ষের খুঁটি) কণ্টকময় স্থল, শর্করা বা উপলখণ্ড ও সিকতা বা বালি রহিয়াছে॥ ১৮॥

रत्नामयीये भूमीये बोधिमण्ड परिस्फुट।
या इह बुद्धक्षेत्रस्य देवपुत्रेहि निर्मिता ॥१६॥
(३५१) देवपुत्रसहस्राणि धरणिय प्रतिष्ठिता।
धूपनेत्रा गृहेत्वान पूजन्ति लोकनायक ॥२०॥
हेठा च धरणी सर्वा पद्मेहि परिस्फुटा।
जाम्बूनदसुवर्णस्य बुद्धतेजेन उद्गता ॥२१॥
ये चापि व्याधिता सत्वा दुःखिता अपरायणा।
अरोगा सुखिता भूता बुद्धरश्मिपरिस्फुटा ॥२२॥
जात्यन्धा रूपा पश्येन्सु लब्धा चक्षु विशारद।
परस्पर चालपेन्सु बोधिप्राप्तस्य तायिनो ॥२३॥
रागाद्वाप्यपि च दोषा माहाद्य तनुनो कृता।
य काल शाक्यसिंहेन प्राप्ता बोधि महर्षिणा ॥२४॥
प्रासादा सविमाना च कूटागारमनोरमा।
सर्वे ततोमुखा आसि बोधिसत्वस्य तायिन ॥२५॥
यावन्ति बुद्धक्षेत्रस्मि नरनारी च किन्नरा।
सर्वे ततोमुखा आसि बोधिसत्वस्य तायिन ॥२६॥

---

(কিন্তু) যে রত্নময় ভূমিতে বোধিমণ্ডপ পরিস্ফুট আছে (সেই রত্নময় ভূমি) এইস্থানে বুদ্ধক্ষেত্রের দেবপুত্রগণ নির্মাণ করিয়াছেন॥ ১৯॥

সহস্র সহস্র দেবপুত্রগণ ধরণীতে অবস্থান করিয়া ধূপপাত্র (হস্তে) গ্রহণ করিয়া লোকনায়ক (বুদ্ধকে) পূজা করিতেছেন॥ ২০॥

(৩৫১) সর্ব ধরণী (বোধিবৃক্ষের নীচে) বুদ্ধের প্রভাবে উৎপন্ন জাম্বুনদ-সুবর্ণের পদ্মসমূহদ্বারা পরিস্ফুট বা আবৃত হইয়াছিল॥ ২১॥

যে সব সত্ত্ব বা জীব ব্যাধিগ্রস্ত দুঃখিত ও অপরের আশ্রিত (অর্থাৎ নিরুপায়) ছিল—তাহারা বুদ্ধের রশ্মিদ্বারা পরিবৃত হইয়া রোগশূন্য ও সুখিত হইয়া উঠিল॥ ২২॥

জন্মান্ধ লোকেরা পরিষ্কার দৃষ্টিলাভ করিয়া রূপসমূহ দেখিতে পাইল এবং তাহারা ত্রাণকারী বা তাদৃশ বোধিপ্রাপ্ত (বুদ্ধের সম্বন্ধে) পরস্পর আলাপও করিল॥ ২৩॥

যে কালে মহর্ষি শাক্যসিংহ বোধি বা প্রজ্ঞা লাভ করিলেন—তখন রাগ দ্বেষ ও মোহ ক্ষীণ হইয়া গেল॥ ২৪॥

কূটাগারে মনোরম সব প্রাসাদ ও বিমানসমূহ ত্রাণকারী বা তাদৃশ বোধিসত্ত্বের অভিমুখবর্তী হইল॥ ২৫॥

বুদ্ধক্ষেত্রে যত যত নর নারী ও কিন্নরগণ আছে তাহারা সকলেই ত্রাণকারী বা তাদৃশ বোধিসত্ত্বের অভিমুখবর্তী হইল॥ ২৬॥

देवता देवपुत्रा च देवकन्या च शोभनाः ।
सर्वे ततोमुखा आसि येन बोधि महर्षिणो ।।२७।।
नागा चाप्यथ गन्धर्वा यक्षा कुम्भाण्डराक्षसाः ।
सर्वे ततोमुखा आसि येन बोधि महर्षिणः ।।२८।।
दारिका दारका चैव शय्यासनावशायिताः ।
ततोमुखा संस्थिहेन्सु येन बोधि महर्षिणो ।।२६।।
ये चाप्याभरणा दिव्या विशिष्टा रतनमयाः ।
(३५२) आवद्धा आसि देवानं सर्वे ततोमुखा अभू ।।३०।।
नागानां अथ यक्षाणां पिशाचराक्षसान च ।
तेषां चाभरणा सर्वे येन बोधि ततो गताः ।।३१।।
देवानामथ नागानां यक्षाणां राक्षसान च ।
ततोमुखा विमानाभू येन बोधि महर्षिणो ।।३२।।
नुपूरा वलया चैव अथ वा परिहारकाः ।
बोधिप्राप्तस्य बुद्धस्य येन विलम्बिताम्बरं ।।३३।।
जनान हारा च कण्ठे निष्कानि शोभनानि च ।
आवद्धका मनुष्याणां येन बोधि निरिंगिता ।।३४।।

---

দেবতারা, দেবপুত্রেরা ও শোভাময়ী দেবকন্যারা সকলেই যে-দিকে মহর্ষির *বোধিবৃক্ষ রহিয়াছে, সে-দিকে অগ্রসর হইলেন॥ ২৭ ॥*

নাগগণ, গন্ধর্বগণ, কুষ্মাণ্ডগণ ও রাক্ষসগণ সকলেই যে-দিকে মহর্ষির বোধিবৃক্ষ রহিয়াছে, সে-দিকে অগ্রসর হইল॥ ২৮ ॥

শয্যায় শায়িত ও আসনে (উপবিষ্ট) দারিকা বা বালিকা ও দারক বা বালকগণও যে-দিকে মহর্ষির বোধিবৃক্ষ অবস্থিত সে-দিকে যাইয়া দাঁড়াইল॥ ২৯ ॥

(৩৫২) দেবগণের (গাত্রে) যে-সব দিব্য ও বিশিষ্ট রত্নময় আভরণসমূহ আবদ্ধ ছিল—সে-সব আভরণ সে-দিকেই (বোধিবৃক্ষের দিকেই) উপস্থিত হইল॥ ৩০ ॥

নাগ, যক্ষ, পিশাচ ও রাক্ষসগণের (যে-সব আভরণসমূহ) ছিল—তাহাদের সে-সব আভরণও যে-দিকে বোধিবৃক্ষ ছিল সেই দিকে যাইয়া উপস্থিত হইল॥ ৩১ ॥

দেব, নাগ, যক্ষ ও রাক্ষসগণের যে-সব বিমান ছিল সে-সব যে-দিকে মহর্ষির বোধিবৃক্ষ ছিল সে-দিকে উপস্থিত হইল॥ ৩২ ॥

নূপুর, বলয় ও পরিহার্য (বাজুনামক হস্তাভরণ) সবই সে-দিকে উপস্থিত হইল যে-দিকে বোধিপ্রাপ্ত বুদ্ধের অম্বর বা বস্ত্র বিলম্বিত ছিল॥ ৩৩ ॥

জনমানুষের হারসমূহ ও কণ্ঠস্থিত শোভাকর নিষ্ক-নামক অলঙ্কারসমূহ (সোনার মোহরদ্বারা গ্রথিত অলঙ্কার?) (গাত্রে) আবদ্ধ ছিল সেগুলি যে-দিকে অচলভাবে অবস্থিত বোধিবৃক্ষ ছিল (সে-দিকে উপস্থিত হইল)॥ ৩৪ ॥

मुक्तिहाराश्च आवद्धा विचित्रा मणिकुण्डला ।
कटका च मुद्रिका च येन बोधि निरिंगिता ।।३५।।
यावन्ति बुद्धक्षेत्रस्मि सत्वधातू अचिन्तिया ।
जानन्ता वा अजानन्ता येन बोधि निरिंगिता ।।३६।।
वाता च शीतला वाये मनोज्ञगन्धा मनोरमाः ।
समन्तबुद्धक्षेत्रस्मि बोधिप्राप्तस्य तायिनो ।।३७।।
यावन्ति बुद्धक्षेत्रस्मि देवा नागा च मानुषा ।
असुरा च किन्नरा यक्षा सर्वे पश्यन्ति नायकं ।।३८।।
धूपनेत्रा ग्रहेत्वान सर्वे तेन सुखस्थिता ।
पूजयन्ति लोकप्रद्योत बोधिमण्डे प्रतिष्ठितं ।।३९।।
अजलीहि नमस्यन्ति गाथाभिरस्तवेनुसु ते ।
(३५३) पूजा करोन्ति बुद्धस्य बोधिमण्डे प्रतिष्ठिता।।४०।।
सर्वे आसन्न पश्यन्ति लोकनाथ प्रभकर ।
न कश्चिद्दूरे संजाने व्याममात्रे यथा स्थित ।।४१।।
न कश्चित् पृष्ठतो बुद्ध लोकधातूय पश्यति ।
सर्वा दिशा हि बुद्धस्य समुखा पश्यति दृशा ।।४२।।

---

যে-দিকে অচল বোধিবৃক্ষ ছিল, সে-দিকে মুক্তার হার, বিচিত্র মণিময় কুণ্ডল, কটক বা বলয় ও মুদ্রিকা (মুদ্রাঙ্কিত অঙ্গুরীয়ক)-সমূহ আবদ্ধ হইল॥ ৩৫॥

যে-দিকে অচল বোধিবৃক্ষ ছিল, সে-দিকে যাবতীয় বুদ্ধক্ষেত্রে অবস্থিত অচিন্ত্য সত্ত্বসমূহ জ্ঞাতসারে বা অজ্ঞাতসারে (অগ্রসর হইল)॥ ৩৬॥

বোধিপ্রাপ্ত ত্রাণকারী বা তাদৃশ বুদ্ধের সমস্ত বুদ্ধক্ষেত্রে মনোজ্ঞগন্ধ সমন্বিত ও মনোরম শীতল বায়ুসমূহ বহিতে লাগিল॥ ৩৭॥

বুদ্ধক্ষেত্রে অবস্থিত যাবতীয় দেব, নাগ, মানুষ, অসুর, কিন্নর ও যক্ষগণ সকলেই নায়ককে (বুদ্ধকে) দেখিতে লাগিলেন॥ ৩৮॥

সকলেই তাহার প্রভাবে সুখিতচিত্ত হইয়া ধূপপাত্র (হস্তে) লইয়া বোধিমণ্ডপে প্রতিষ্ঠিত লোকপ্রদীপ (বুদ্ধকে) পূজা করিতে লাগিলেন॥ ৩৯॥

তাঁহারা বোধিমণ্ডপে উপস্থিত হইয়া অঞ্জলীবদ্ধ করিয়া বুদ্ধকে নমস্কার করিলেন, গাথাসমূহদ্বারা (৩৫৩) তাঁহার স্তুতি করিলেন এবং পূজা করিলেন॥ ৪০॥

প্রভাকারী লোকনাথকে সকলেই সন্নিকটে দেখিলেন। কেহই তাঁহাকে দূরে অবস্থিত জ্ঞান করিল না—তিনি যেন ব্যাম (প্রায় ছয় ফুট্ দূর)-মাত্রে অবস্থিত, এইরূপ দেখিল॥ ৪১॥

সৃষ্টলোকে কেহই বুদ্ধকে পৃষ্ঠদিকবর্তী দেখিল না। সব দিকসমূহই বুদ্ধকে দৃষ্টির সম্মুখেই দেখিল॥ ৪২॥

वामदक्षिणपार्श्वे हि न कश्चिल्लोकनायकं।
संजानति महावीरं सर्वे पश्यन्ति नायकं ।।४३।।
धूपितं बुद्धक्षेत्रस्मि धूपनं च तदनन्तरं।
समन्ता बुद्धक्षेत्राणां गंधेन कोटियो स्फुटा ।।४४।।
न शक्यं गणनां कर्तु एत्तिया सत्वकोटियो।
पश्यित्वा शिरिं बुद्धस्य संबोधिमभिप्रस्थिताः ।।४५।।
तृणा च अथ काष्ठा च औषधीयो वनस्पती।
सर्वे ततोमुखा आसि येन बोधि महर्षिणो ।।४६।।
को अयं ईदृशान् धर्मा लोकनाथेन दर्शितां।
श्रुणित्वा न सिया तुष्टो अन्यत्र मारपक्षिकात् ।।४७।।
न शक्यं सर्व ख्यापेतुं वाचया ऋद्धि भाषतः।
या शिरिं आसि बुद्धस्य बोधिप्राप्तस्य तायिनः ।।४८।।
येहि च दृष्टो संबुद्धो बोधिमण्डे प्रतिष्ठितः।
पूजितश्च महावीरो ते श्रुत्वा तुष्ट पण्डिताः ।।४९।।
शीलस्कन्धे च अच्छिद्रे ये भिक्षू सुप्रतिष्ठिताः।
ते श्रुणित्वा इदं सूत्रं हर्षं काहिन्ति भद्रकं ।।५०।।

---

কেহই লোকনায়ককে বামপার্শ্বে বা দক্ষিণপার্শ্বে অবস্থিত বলিয়া বোধ করে নাই। সকলেই নায়ক মহাবীরকে (সম্মুখদিকেই) দেখিল॥ ৪৩॥

তদনন্তর বুদ্ধক্ষেত্রে ধূপ জ্বলিয়া উঠিল। চতুর্দিকে কোটি কোটি বুদ্ধ-ক্ষেত্রসমূহে (ধূপের) গন্ধ স্ফুটিত বা বিস্তৃত হইল॥ ৪৪॥

কত কোটি সত্ত্ব বা জীব যে সংবোধির (বা বোধিবৃক্ষের) মূলে যাইয়া বুদ্ধের শ্রী বা অলৌকিক শোভা দেখিয়াছিল, তাহা গণনা করা যায় না॥ ৪৫॥

তৃণ, কাষ্ঠ, ঔষধী ও বনস্পতিসমূহ—সকলেই যে-দিকে মহর্ষির বোধিবৃক্ষ ছিল সে-দিকে সম্মুখীন হইয়াছিল॥ ৪৬॥

লোকনাথের দ্বারা প্রদর্শিত ঈদৃশ (অলৌকিক) ধর্ম বা দৃশ্যসমূহের কথা শুনিয়া মারপক্ষীয় সত্ত্ব ব্যতীত কে আছে যে তুষ্ট হইবে না॥ ৪৭॥

ত্রাণকারী (বা তাদৃশ) বোধিপ্রাপ্ত বুদ্ধের যে শ্রী বা শোভা হইয়াছে তাহা ঋদ্ধি বা অস্বাভাবিক শক্তিসম্বন্ধে ভাষণদক্ষের পক্ষেও সব বলা সম্ভবপর নহে॥ ৪৮॥

যাঁহারা বোধিমণ্ডপে প্রতিষ্ঠিত মহাবীর সম্বুদ্ধকে দেখিয়াছেন ও তাঁহাকে পূজা করিয়াছেন, তাঁহারা তাঁহার (অলৌকিক প্রভাবের কথা) শুনিয়া পণ্ডিত হইয়া, অর্থাৎ তাহা বুঝিয়া তুষ্ট হইয়াছেন॥ ৪৯॥

যে-সব ভিক্ষুরা নিরবচ্ছিন্ন শীলসমূহে সুপ্রতিষ্ঠিত আছেন, তাঁহারা এই সূত্রটি শ্রবণ করিয়া উত্তম হর্ষ অনুভব করিবেন॥ ৫০॥

(३५४) क्षान्तिसौरम्यसपन्ना अलीनकायमानसा ।
अर्थिका बुद्धज्ञानेन तेषा तुष्टिर्भविष्यति ॥५१॥
येहि आश्वासिता सत्वा मोचिष्यि उपपद्यता ।
वुद्धित्व उत्तमा वोधि तेषा तुष्टिर्भविष्यति ॥५२॥
येहि पुरिमका बुद्धा सत्कृता द्विजसत्तमा ।
इद च सून श्रुत्वान तुष्टा भेष्यन्ति महर्षिण ॥५३॥
येहि ते कृपणा सत्वा अन्नपानेन तर्पिता ।
ते इद सून श्रुत्वान बुद्धे काहिन्ति गौरव ॥५४॥
येहि ते अधना सत्वा धनेहि प्रतिच्छादिता
ते इद सून श्रुत्वान बुद्धे काहिन्ति गौरव ॥५५॥
येहि च पूर्वं बुद्धाना चेतिया मापिता शुभा ।
वुद्धित्वा वरप्रसादा ते खु भेष्यन्ति प्रीणिता ॥५६॥
ये हि पुलुव सद्धर्मो लोकनाथस्य धारितो ।
त्यजित्वा लाभसत्कार ते खु भेष्यन्ति प्रीणिता ॥५७॥
ये ते असस्कृतायुद्दच दण्डकर्मेहि वर्जिता ।
औरसा लोकनाथस्य ते हि करिष्यन्ति पूजना ॥५८॥

(৩৫৪) যাঁহারা ক্ষান্তি (ক্ষমাগুণ) ও সৌরভ্যের (নম্রতার) গুণসম্পন্ন ছিলেন এবং যাঁহাদের শবীর ও মন লীন বা দুর্বল ছিল না তাঁহারা বুদ্ধের সম্বন্ধে জ্ঞান লাভের প্রার্থী হইলে তাঁহাদের তুষ্টি হইবে॥ ৫১॥

তাঁহাদেরও তুষ্টি হইবে, যাঁহারা উত্তম বোধি বা প্রজ্ঞা লাভ করিয়া সত্ত্বগণকে আশ্বাস দিতে পারিলেন—'আমরা তোমাদিগকে জন্ম পরিগ্রহ হইতে মুক্ত করিতে পারিব'॥ ৫২॥

মহর্ষি (বুদ্ধের) এই সূত্র শুনিয়া তাঁহারাও তুষ্ট হইবেন, যাঁহারা দ্বিজসত্তম পূর্ব পূর্ব বুদ্ধগণকে সংকৃত বা পূজিত করিতেন॥ ৫৩॥

যাঁহারা অন্নপান দান করিয়া কৃপণ অর্থাৎ অনাথ সত্ত্বগণকে তৃপ্ত করিতে পারিতেন তাঁহারা এই সূত্র শ্রবণ করিয়া বুদ্ধের প্রতি গৌরব বা ভক্তি (সম্মান) দেখাইতে পারিবেন॥ ৫৪॥

যাঁহারা ধনহীন জীবকে ধনসমূহদ্বারা প্রতিপালন করিতে পারিতেন তাঁহারা এই সূত্র শ্রবণ করিয়া বুদ্ধের প্রতি গৌরব প্রদর্শন করিতে পারিবেন॥ ৫৫॥

যাঁহারা পূর্বে বুদ্ধগণের শুভ চৈত্যসমূহ নির্মাণ করিতে পারিয়াছেন তাঁহারা শ্রেষ্ঠ প্রসাদ বা বিশ্বাস কি তাহা বুঝিয়া নিশ্চিতই প্রীতিলাভ করিতে পারিবেন ॥ ৫৬॥

যাঁহারা পূর্বে লাভ ও সংকার ত্যাগ করিয়া লোকনাথের সদ্ধর্ম ধরিয়া রাখিতে পারিয়াছেন, তাঁহারা অবশ্যই প্রীতিলাভ করিবেন॥ ৫৭॥

ये ते मैत्रेयं संबुद्धं पश्यित्वा द्विपदोत्तमं ।
काहिन्ति विपुलां पूजां तेषां हर्षो भविष्यति ।।५६।।
ये ते सिहं महानागं पश्यित्वा लोकचेतियं ।
काहिन्ति विपुलां पूजां तेषां हर्षो भविष्यति ।।६०।।
केतुस्य लोकनाथस्य ये हि करिष्यन्ति पूजनां ।
(३५५) अर्थिका बुद्धज्ञानेन तेषां हर्षो भविष्यति ।।६१।।
प्रद्योतस्य च बुद्धस्य च करिष्यन्ति पूजनां ।
अर्थिका बुद्धज्ञानेन तेषां हर्षो भविष्यति ।।६२।।
ज्योतिंधरं च ये बुद्धं पश्यित्वा अपराजितं ।
पूजां महतीं काहिन्ति तेषां हर्षो भविष्यति ।।६३।।
सुनेत्रं लोकप्रद्योतं ये दृष्ट्वा सत्करिष्यन्ति ।
अप्रमाणाय पूजाय तेषां हर्षो भविष्यति ।।६४।।
द्वौ बुद्धौ कुसुमनामानौ लोकनाथौ तथागतौ ।
ये दृष्ट्वा सत्करिष्यन्ति तेषां हर्षो भविष्यति ।।६५।।

---

যাঁহারা আয়ুঃসংস্কার অর্থাৎ পুনর্জন্মের হস্ত হইতে মুক্ত হইয়া দণ্ডকর্ম বর্জন করিতে পারিয়াছেন, তাঁহারা লোকনাথের ঔরস সন্তানতুল্য হইয়া তাঁহার পূজা করিতে পারিবেন॥ ৫৮॥

যাঁহারা মানবোত্তম মৈত্রেয় (মৈত্রী ভাবাপন্ন) সংবুদ্ধকে দেখিয়া তাঁহার প্রতি বিপুল পূজা প্রদান করিবেন, তাঁহাদের হর্ষ বা আনন্দ উপস্থিত হইবে॥ ৫৯॥

যাঁহারা লোকচৈত্যস্বরূপ সিংহ ও মহানাগসদৃশ (বুদ্ধকে) দেখিয়া তাঁহার প্রতি বিপুল পূজা প্রদান করিবেন, তাঁহাদের হর্ষ হইবে॥ ৬০॥

(৩৫৫) যাঁহারা বুদ্ধের সম্বন্ধে জ্ঞানলাভের প্রার্থী বা আকাঙ্ক্ষী হইয়া কেতু বা ধ্বজস্বরূপ লোকনাথের পূজা করিবেন, তাঁহাদের হর্ষ হইবে॥ ৬১॥

যাঁহারা বুদ্ধের সম্বন্ধে জ্ঞানলাভের প্রার্থী হইয়া প্রদ্যোত বা প্রদীপস্বরূপ বুদ্ধের পূজা করিবেন, তাঁহাদের হর্ষ হইবে॥ ৬২॥

আবার যাঁহারা জ্যোতির্ধারণকারী অপরাজিত বুদ্ধকে দেখিয়া, তাঁহার প্রতি মহতী পূজা প্রদান করিবেন, তাঁহাদের হর্ষ হইবে॥ ৬৩॥

যাঁহারা সুলোচন (মতান্তরে সুনায়ক) লোকপ্রদীপ (বুদ্ধকে) দেখিয়া তাঁহার প্রতি অপরিমিত পূজাদ্বারা সৎকার বা সম্মান প্রদর্শন করিবেন, তাঁহাদের হর্ষ হইবে॥ ৬৪॥

যাঁহারা কুসুম-নামক দুইটি (ভবিষ্যৎ) লোকনাথ তথাগত বুদ্ধকে দেখিয়া তাঁহাদিগকে সৎকার বা সম্মান প্রদর্শন করিবেন, তাঁহাদের হর্ষ উপস্থিত হইবে॥ ৬৫॥

मरुं च द्विपदश्रेष्ठं संबुद्धं वदतां वरं।
ये दृष्टा सत्करिष्यन्ति तेषां हर्षो भविष्यति ॥६६॥
पुष्पं च अग्रसंबुद्धं पश्यित्वा द्विपदोत्तमं।
ये काहिन्ति परमां पूजां तेषा हर्षो भविष्यति ॥६७॥
ये गृद्धा लाभसत्कारे जिह्मविज्ञाननिश्रिता।
अल्पेच्छं तं श्रुणित्वान तेषा त्रासो भविष्यति ॥६८॥
ये च सगणिकारामा गणवासे प्रतिष्ठिता।
विवेकं श्रुत्वा बुद्धस्य न तेषा दौर्मनस्यता ।६६॥
एव दुःशीला श्रुत्वान एवं बुद्धेन भाषितं।
नता लोकप्रदीपस्मि तीव्रं काहिन्ति गौरवं ॥७०॥
ये ते व्याकृता बुद्धेन बोधिसत्वा अनागता।
सूरता सुखसंवासा तेषा तुष्टिर्भविष्यति ॥७१॥
(३५६) येषा विवर्तना नास्ति बुद्धज्ञानातो सर्वशः।
ते इम सूत्रं श्रुत्वान भेष्यन्ति सुखिता नराः ॥७२॥

---

যাঁহারা মরু-নামক বাগ্মিবর মানবশ্রেষ্ঠ (ভবিষ্যৎ) সম্বুদ্ধকে দেখিয়া তাঁহার প্রতি সৎকার বা সম্মান প্রদর্শন করিবেন, তাঁহাদের হর্ষ হইবে॥ ৬৬॥

যাঁহারা পুষ্প-নামক মানবোত্তম (ভবিষ্যৎ) শ্রেষ্ঠ সম্বুদ্ধকে দেখিয়া তাঁহার প্রতি পরম পূজা বিধান করিবেন, তাঁহাদের হর্ষ উপস্থিত হইবে॥ ৬৭॥

যে-সব লোক লাভ ও সৎকারার্জনে লোলুপ এবং যাহারা কুটিল দর্শনের উপর আশ্রয় করে, অল্প ইচ্ছায় ইহা (এই সূত্র) শ্রবণ করিয়া তাহাদের (মনে) ত্রাস উৎপন্ন হইবে॥ ৬৮॥

আবার যাহারা সংগণিকায় বা সমাজে বাস করিতে ভালবাসে এবং গণ বা জনতার মধ্যেই বাস প্রতিষ্ঠিত করে, তাহারা যদি বুদ্ধের বিবেক বা বিবিক্তবাসের (নির্জনবাসের) কথা শ্রবণ করে, তবে তাহাদের দৌর্মনস্যতা বা দুঃখভাব থাকে না॥ ৬৯॥

দুঃশীল জনেরাও যদি বুদ্ধদ্বারা ভাষিত (সূত্রটি) শুনিয়া লোকপ্রদীপ তাঁহার কাছে নত থাকে, (তবে) তাহারা তাঁহার প্রতি উৎকট গৌরব (বা ভক্তি) প্রদর্শন করিবে॥ ৭০॥

যে-সব অনাগত (ভবিষ্যৎ), এবং শূরতার ও সুখে বাসকারী বোধিসত্ত্বগণের বিষয় বুদ্ধ ব্যাকরণ বা ঘোষণা করিয়াছেন তাঁহাদের তুষ্টি উদ্ভূত হইবে॥ ৭১॥

(৩৫৬) যে-সব লোকের সর্বপ্রকারে বুদ্ধের জ্ঞানবশতঃ বিবর্তন (মানসিক নিবৃত্তি, কিংবা পুনর্জন্মলাভ) নাই, সে-সব জনেরা এই সূত্র শুনিলে সুখী হইবে॥ ৭২॥

येहि पुरिमा वुद्धा सत्वसारा
गुरुकृता सत्कृता पूजिता नरेन्द्रा ।
प्रणतमनाः शिष्ट वुद्धज्ञाने
नरवरवर्णं श्रुणित्व तुष्टा भोन्ति ।।७३।।
ये च अविकला समन्तशुद्धा
वरगुणकोटीशतोपपन्ना :
ये च धरसि धर्म लुज्यमानं
मुदितमना सुगतस्य शासनस्मि ।।७४।।
ये च अचपला—ग्रानुवद्धा
अमुखरा नो च अभू विकीर्णवाचा ।
. . . . . . . . . .न मानुपेता
जिनवरवर्णं श्रुणित्व तुष्टा भोन्ति ।।७५।।
येषां अपरित्यक्त वुद्धज्ञानं
एवं विरजा च अतुल्यनन्तबोधि ।
ये च चरन्ति व्रतमप्रमत्ता
जिनवरवर्णं श्रुनित्व तुष्टा भोन्ति ।।७६।।

चतुर्हि भिक्षू धर्मेहि समन्वागतः तथागतो पूर्वे वोधिसत्वचारिकां चरन्तो सर्वलोकअभ्युद्गततामनुप्राप्तः ।। कतमेहि चतुर्हि । अच्छिद्रेण शीलस्कन्धेन

যাঁহারা বুদ্ধের জ্ঞানবিষয়ে শিক্ষা লাভ করিয়া প্রণতচিত্তে পূর্ববর্তী সত্ত্বসার-বিশিষ্ট বুদ্ধগণের প্রতি গৌরব, সৎকার ও পূজা প্রদর্শন করিয়াছেন, তাঁহারা নরবর (বুদ্ধের) (এই) বর্ণ বা স্তুতিবর্ণনা শুনিয়া তুষ্ট হইয়া থাকেন॥ ৭৩॥

যাঁহারা অবিকল বা অবিকৃত থাকিয়া সর্বতোভাবে শুদ্ধ এবং শত শত কোটি সংখ্যক শ্রেষ্ঠ গুণদ্বারা সমন্বিত এবং যাঁহারা সুগতের শাসনে আনন্দিতচিত্ত হইয়া ভিদ্যমান ধর্মকে ধরিয়া রাখেন—(তাঁহারা)॥ ৭৪॥

আবার যাহারা অচঞ্চল ও (ব্রতে) অনুবন্ধ এবং যাহারা অমুখর অর্থাৎ গালা-গালি প্রদায়ক নহে এবং যেখানে-সেখানে বাক্যপ্রয়োগ করে না এবং যাহারা মান বা অভিমানসমন্বিত নহে, তাহারা জিনবরের স্তুতি শুনিয়া তুষ্ট হইতে পারে॥ ৭৫॥

যাহাদের বুদ্ধবিষয়ক জ্ঞান পরিত্যক্ত হয় নাই, যাহারা দোষবিরহিত এবং যাহাদের বোধি বা প্রজ্ঞা অতুলনীয় ও অন্তবিহীন এবং যাহারা অপ্রমাদী হইয়া ব্রত বা ধর্মসংকল্প কার্যে পরিণত করে, তাহারা জিনবরের স্তুতি শুনিয়া তুষ্ট হইতে পারে॥ ৭৬॥

হে ভিক্ষুগণ! পূর্বে বোধিসত্ত্বের চর্যা বা আচরণ অবলম্বন করিয়া, চারি-প্রকার ধর্ম বা শীলধর্ম সমন্বিত হইয়া তথাগত সর্বলোকের উচ্চে স্থান প্রাপ্ত হইয়া-

....(३५७) सर्वसत्वहितचित्तताय सर्वसत्वअोहितचित्तताय। इमेहि भिक्षू: चतुर्हि धर्मेहि समन्वागतः तथागतो पूर्वे बोधिसत्वचारिका चरमाण इमं एवरूपं सर्वज्ञानमनुप्राप्तः।

अथ खलु भगवान् ताये वेलाये इमां गाथामभाषि।

शीलस्कन्धो धनं श्रेष्ठं लोकनाथस्य शासने।
न सुवर्णं न च रूप्यं धनं भिक्षुस्य वर्णितं ॥१॥
शील व पूजेलु शास्तु शासने सुप्रतिष्ठितो।
दु:शीलो छम्भितो दूरं न सो बुद्धस्य श्रावको ॥२॥
शीलं रक्षित्वा अच्छिद्रं पश्यन्ति द्विपदोत्तमा।
लोकनाथा महावीरा द्वात्रिंशवरलक्षणाः ॥३॥
मैत्राया शीलस्कन्धेन अरण्यवासे च उत्सुक:।
सूरतः सुखसंवासो एतं श्रामण्यकं धनं ॥४॥
अल्पेच्छो अल्पसन्तुष्टो सूरतो सुसमाहितः।
हिरीअोत्तप्पसंपन्नो एतं श्रामण्यकं धनं ॥५॥

---

ছিলেন। কোন কোন চারিটি ধর্মদ্বারা (সমন্বিত ছিলেন তিনি)? (১) অচ্ছিদ্র বা দোষশূন্য শীলস্কন্ধ, (২) সুচিত্ততা?, (৩৫৭) (৩) সর্বসত্ত্বের হিতে চিত্তের প্রবণতা, ও (৪) সর্বসত্ত্বের প্রতি চিত্তের অবধান দ্বারা (তিনি সমন্বিত ছিলেন)। হে ভিক্ষুগণ! এই চারিপ্রকার ধর্ম বা আচরণদ্বারা সমন্বিত হইয়া তথাগত পূর্বে বোধিসত্ত্বের ব্যবহার অবলম্বন করিয়া এই ও এইপ্রকার সর্বজ্ঞান বা সর্বজ্ঞতা প্রাপ্ত হইয়াছিলেন।

অনন্তর সেই সময়ে ভগবান্ এই গাথাগুলি উচ্চারণ করিয়াছিলেন—লোকনাথের ধর্মশাসন (ধর্মোপদেশে) শ্রেষ্ঠ ধন হইল শীলস্কন্ধ বা নীতিব্যবহারসমূহ। ভিক্ষু সুবর্ণ ও রৌপ্যকে ধন বলিয়া বর্ণনা করেন না॥ ১॥

শাস্তা (উপদেষ্টা) বুদ্ধের শাসনে সুপ্রতিষ্ঠিত থাকিয়া (মানুষ যেন) শীল বা নীতিব্যবহারের পূজা করে। দুঃশীল ব্যক্তি দূরে বিতাড়িত বা স্তম্ভীকৃত হয়; সে বুদ্ধের শ্রাবক বা শিষ্য হইতে পারে না॥ ২॥

শীলরক্ষাকারী দোষশূন্য জনের প্রতি নরোত্তম, বত্রিশ প্রকারের শ্রেষ্ঠলক্ষণযুক্ত মহাবীর লোকনাথেরা দৃষ্টিপাত করিয়া থাকেন॥ ৩॥

মৈত্রী (সদ্ভাব) ও শীলস্কন্ধের আচরণসহকারে (নির্জন) অরণ্যবাসে উৎসুক শৌর্য ও সুখে বাসকারী জনেরই এই শ্রামণ্যক ধন (অর্থাৎ শ্রমণের ধর্মরূপ ধন) লাভ হইয়া থাকে॥ ৪॥

স্বল্পাভিলাষী ও অল্পেই তুষ্ট, শূর ও সুসমাধিযুক্ত, হ্রী বা লজ্জা ও পাপাশঙ্কাযুক্ত ব্যক্তিরই এই শ্রমণধর্মরূপ ধন হইতে পারে॥ ৫॥

साधुशीला भिक्षू हि सर्वे तृष्णां छित्वान जालिनीं।
सप्त बोध्यंगान् भावेन्ति एतं श्रामण्यकं धनं ।।६।।
शून्यतां शान्तां भावेति भवा च विरतो मुनिः।
बहुदुःखा असारा च एतं श्रामण्यकं धनं ।।७।।
सो सो महाधनो भवति यो एवं प्रतिपद्यति।
प्रतिपत्तीय संपन्नो स खु भिक्षु महाधनो ।।८।।
(३५८) शीलसंपन्नो यो भिक्षुः स आढ्यो ति प्रवुच्चति।
न हि मुक्ताप्रवाडेहि भिक्षु भोति महाधनो ।।९।।
शीलवां सुखसंवासो भिक्षु भोतु अहिंसको।
न हि चीवरलाभेन व्रजते भिक्षु स्वर्गतिं ।।१०।।
शीलं शुचि निषेवित्वा वर्जेति सर्वअक्षणां।
न ज्ञातिलाभं एषन्तं शास्ता भिक्षुं प्रशंसति ।।११।।
शीले आभोगं कृत्वान स्वर्गो भोति न दुल्लभो।
प्रियो मनापः सर्वेषां यत्र यत्रोपपद्यति ।।१२।।

---

সকল সাধুশীল ভিক্ষুরাই জালস্বরূপিণী তৃষ্ণা বা বিষয়াসক্তি ছেদ করিয়া সপ্ত বোধ্যঙ্গ ভাবিতে পারেন—ইহাই তাঁহাদের শ্রামণ্যক ধন বলিয়া গণ্য হয়॥ ৬॥

যিনি মুনি তিনি জন্মপরিগ্রহে বিরত হইয়া শূন্যতা ও শান্তির ভাবনা করেন এবং বহুপ্রকার দুঃখকে সারশূন্য (মনে করেন)—ইহাই তাঁহার শ্রামণ্যক ধন বলিয়া গণ্য হয়॥ ৭॥

সেই সেই জনই মহাধন বলিয়া গৃহীত হওয়ার যোগ্য, যাঁহারা এইরূপ পথই অবলম্বন করেন। এইরূপ প্রতিপত্তি বা ব্যবহারদ্বারা যিনি ভিক্ষু তিনিও মহাধন বলিয়া গণ্য হন॥ ৮॥

(৩৫৮) যে ভিক্ষু শীলসম্পন্ন, তাঁহাকেই আঢ্য বা ধনী বলা হয়। কোন ভিক্ষু মুক্তা বা প্রবালসমূহের অধিকারী হইলে মহাধন হন না॥ ৯॥

শীলবান্ ও (সতত) সুখসংবাস-ভোগী ভিক্ষু হিংসাবিরহিত হউন। কেবল চীবরপ্রাপ্তিতেই (অর্থাৎ চীবর পরিধানের অধিকারী হইলেই) কোন ভিক্ষু স্বর্গে গতি লাভ করেন না॥ ১০॥

(যে ভিক্ষু) পরিশুদ্ধ শীল আচরণ করিয়া, সর্বপ্রকার অশুভ কার্য বর্জন করেন (তাঁহাকে) এবং যে ভিক্ষু জ্ঞাতিলাভ অন্বেষণ করেন না, শাস্তা (বুদ্ধ) সেই ভিক্ষুকে প্রশংসা করেন॥ ১১॥

শীলবিষয়ে চিন্তা বা মন প্রদান করিলে (কাহারও) পক্ষে স্বর্গ দুর্লভ হয় না। যেখানে যেখানে সে জন্মগ্রহণ করে (সেখানে সে) সকলের প্রিয় ও মনোরমক হয়॥ ১২॥

शील रक्षेय मेधावी प्रार्थयन्तो त्रयो सुखा ।
प्रशसा चि(वि)त्तलाभ च प्रेत्य स्वर्गे च मोदन ।।१३।।
शील प्रावरण श्रेष्ठ अलकार प्रभास्वर ।
शीलेन शोभितो भिक्षु ददन्तो न विहन्यति ।।१४।।
शीलेन परिशुद्धन कायो भोति प्रभास्वरो ।
न चास्य जायत दाघो मरणे प्रत्युपस्थिते ।।१५।।
शीलन परिशुद्धेन फलप्राप्ति नं दुल्लभा ।
किमग पुन स्वर्गति लोकनाथ च पश्यति ।।१६।।
शीलेन शोभितो भिक्षु परिशुद्धेन मार्दवो ।
न हि उच्चेन भाषेण भिक्षु भोति प्रशसितो ।।१७।।
शीलवा च असन्त्रस्तो न सो भायति कदाचन ।
न कदाचिद्युतागस गच्छति भूतदुर्गति ।।१८।।
(३५६) शीलवा भोति अल्पार्थो अल्पकृत्यो गुणे रतो ।
समाधि लभते क्षिप्र स चापि प्रसाद गच्छति ।।१९।।
शीलस्कन्धेन गुप्तेन भिक्षु भोति विशारदो ।
न तस्य हन्यते चक्षु परियित्वा जिनश्रावका ।।२०।।

---

মেধাবী বা প্রাজ্ঞ ব্যক্তি নিম্নলিখিত তিনপ্রকার সুখের প্রার্থী হইয়া শীল রক্ষা করিবেন—(১) প্রশংসা, (২) বিত্ত বা সম্পত্তির লাভ এবং (৩) পরলোকপ্রাপ্তির পরে স্বর্গে আনন্দলাভ॥ ১৩॥

শীলই শ্রেষ্ঠ প্রাবরণ বা বস্ত্র এবং শীলই প্রভাময় অলঙ্কারসদৃশ এবং যে ভিক্ষু শীলদ্বারা শোভিত হইয়া দানশীল হয় তাঁহার নাশ ঘটে না॥ ১৪॥

পরিশুদ্ধ শীলাচরণদ্বারা (মানবের) শরীর প্রভাস্বর বা প্রভান্বিত হয় এবং তাহার মরণ উপস্থিত হইলেও তাহার দাহ বা যন্ত্রণা হয় না॥ ১৫॥

পরিশুদ্ধ শীলাচরণদ্বারা (কার্যের) ফলপ্রাপ্তি কাহারও দুর্লভ হয় না স্বর্গ প্রাপ্তি ত দুর্লভ হইবেই না এবং সে লোকনাথকে দর্শন করিতে পারে॥ ১৬॥

পরিশুদ্ধ শীলদ্বারা শোভিত ভিক্ষু মৃদুচিত্ত হন। কারণ উচ্চ বা কর্কশ ভাষণদ্বারা ভিক্ষু (কখনই) প্রশংসার পাত্র হন না॥ ১৭॥

শীলবান ব্যক্তি সন্ত্রাসশূন্য হইয়া কখনই (কাহাকেও) ভয় করেন না। তিনি কখনই পাপে যুক্ত হন না এবং তাই তিনি ভূত বা জীবগণের যে সব দুর্গতি ঘটে তাহা প্রাপ্ত হন না॥ ১৮॥

(৩৫৯) শীলবান্ ব্যক্তি অল্পবিষয়যুক্ত ও অল্পকরণীয় হইয়া (কেবল) গুণ কর্মে বা সাধুকার্যে রত হন ও শীঘ্র সমাধি বা চিত্তসমাধান লাভ করেন ও প্রসাদ বা (বুদ্ধাদিতে) শ্রদ্ধা প্রদর্শন করেন॥ ১৯॥

शीलं च भिक्षु शोधित्वा निवासं पुरिमं स्मरे।
कल्पकोटीसहस्राणि संप्रजानप्रतिस्मृतो ॥२१॥
शीलस्य चा स निष्यन्दो यं निरीक्षीय गच्छति।
ब्रह्मलोकं महावीरो सर्वलोकस्य चेतियो ॥२२॥
शीलेन परिशुद्धेन दिव्यं चक्षु विशुध्यति।
न तस्यागमनं भोति बुद्धक्षेत्रेषु सर्वशो ॥२३॥
शीलेन सुसमाप्तेन अप्रमेयतथागतः।
च्युतोपपादं जानाति सर्वसत्वान नायको ॥२४॥
शीलवां विचरे लोके अप्रमत्तो प्रधानवां।
न तस्य दुल्लभो भोति बुद्धघोषो मनोरमो ॥२५॥
शीलवां प्रियो सत्वानां भवति सर्वत्र पूजितो।
सत्कृतो मानितश्चापि शुद्धचित्तो अनंगणो ॥२६॥
शीलेन परिशुद्धेन च्यवन्तं पश्यते नरः।
विमानं रुचिरं श्रेष्ठं अप्सरोगणसेवितं ॥२७॥

---

শীলাচারসমূহ রক্ষা করিয়া ভিক্ষু বিশারদ বা বিশ্বান্ হইতে পারেন এবং জিনগণের (বুদ্ধগণের) শ্রাবক বা শিষ্যদিগকে দর্শন করিয়া চক্ষু হারান না॥ ২০॥

ভিক্ষু শীল শোধন করিয়া অর্থাৎ শীলাচরণ শুদ্ধ রাখিয়া সম্যক্ প্রাজ্ঞ ও স্মৃতিমান্ হইয়া, সহস্র সহস্র কোটি কল্পের পূর্বজন্ম স্মরণ করিতে পারেন॥ ২১॥

শীলাচরণের যাহা নিষ্যন্দ বা ফল তাহা নিরীক্ষণ বা অনুভব করিয়া, সর্বলোকের চৈত্যস্বরূপ মহাবীর ব্রহ্মলোকে যাইতে পারেন॥ ২২॥

পরিশুদ্ধ শীলাচরণদ্বারা (তিনি) তাঁহার দিব্য চক্ষুকে শোধন বা শুদ্ধ করিতে পারেন। এবং সর্বতোভাবে বুদ্ধক্ষেত্রসমূহে তাঁহার অগমন বা অগতি হইতে পারে না॥ ২৩॥

সুসমাপ্ত শীলাচরণদ্বারা অপ্রমেয় তথাগত লোকনায়ক হইয়া সর্বসত্ত্বের চ্যুতি বা নাশ ও পুনর্জন্ম জানিতে পারেন॥ ২৪॥

শীলবান্ ব্যক্তি প্রণিধান বা প্রকৃষ্টধ্যানযুক্ত হইয়া প্রমাদবিহীন অবস্থায় লোকমধ্যে বিচরণ করেন, এবং তাঁহার পক্ষে মনোরম বুদ্ধের শব্দ বা নাম-শ্রবণ দুর্লভ হয় না॥ ২৫॥

শীলবান্ ব্যক্তি সর্বত্র জীবগণের প্রিয় হন ও পূজিত, সৎকৃত ও মানিত হন, কারণ তিনি শুদ্ধচিত্ত ও অনঙ্গন অর্থাৎ অঙ্গনা বা স্ত্রীলোকের প্রতি আসক্তিবিহীন (অতএব তিনি অশ্লীল জীবন যাপন করেন না)॥ ২৬॥

*পরিশুদ্ধ শীলাচরণদ্বারা কোন ব্যক্তি রুচির, শ্রেষ্ঠ ও অপ্সরাদিগের সেবিত* বিমান বা প্রাসাদে আরোহণকারী লোককে দেখিতে পারেন॥ ২৭॥

शीलेन परिशुद्धेन च्यवन्त पश्यते नर ।
सुमेरुमूर्ध्ने रुचिरे त्रायस्त्रिंशानमालये ॥२८॥
शीलेन परिशुद्धेन यामा पश्यति देवता ।
त चैव नगर दिव्य अप्सराहि परिस्फुट ॥२९॥
(३६०) शीलेन परिशुद्धेन तुषिता पश्यति देवता ।
विमाना पश्यति तेषा विचित्रा रतनामया ॥३०॥
शीलेन परिशुद्धेन निर्माणरती पश्यति ।
सुनिर्मिता देवपुत्रा पश्यति च स्वलङ्कृता ॥३१॥
शीलेन परिशुद्धेन देवा पश्यति शोभना ।
परनिर्मितवशवर्ती विमानेषु प्रतिष्ठिता ॥३२॥
शीलेन परिशुद्धेन पश्यते मारमालय ।
मणिवितानसञ्छन्न अप्सरोगणसेवित ॥३३॥
शीले आभोग कृत्वान ब्रह्मा पश्यति देवता ।
जाबूनदविमान च मणीहि प्रतिमण्डित ॥३४॥
शीलवा पश्यते भिक्षु देवा च ब्रह्मकायिका ।
ब्रह्मपुरोहिता देवा विमानेहि प्रतिष्ठिता ॥३५॥

---

পরিশুদ্ধ শীলাচরণদ্বারা কোন ব্যক্তি সুমেরুপর্বতের শিখরদেশে ত্রায়স্ত্রিংশ দেবগণের রুচির আলয়ে আরোহণকারী লোককে দেখিতে পারেন॥ ২৮॥

পরিশুদ্ধ শীলাচরণদ্বারা (কোন ব্যক্তি) যাম দেবতাকে এবং অপ্সরাদিগের দ্বারা পরিস্ফুট বা পরিপূর্ণ সেই দিব্য নগরও দেখিতে পারেন॥ ২৯॥

(৩৬০) পরিশুদ্ধ শীলাচরণদ্বারা (কোন ব্যক্তি) তুষিত নামক দেবগণকে দেখিতে পান এবং তাঁহাদের বিচিত্র ও রত্নময় বিমান বা প্রাসাদসমূহ দেখিতে পান॥ ৩০॥

পরিশুদ্ধ শীলাচরণদ্বারা (কোন ব্যক্তি) নির্মাণরতি নামক দেবগণকে দেখিতে পান এবং তিনি উত্তম অলঙ্কারভূষিত সুনির্মিত-নামক দেবপুত্রগণকে দেখিতে পান॥ ৩১॥

পরিশুদ্ধ শীলাচরণদ্বারা (কোন ব্যক্তি) শোভন পরনির্মিতবশবর্তি-নামক দেবগণকে বিমানসমূহে প্রতিষ্ঠিত দেখিতে পান॥ ৩২॥

পরিশুদ্ধ শীলাচরণদ্বারা (কোন ব্যক্তি) মণিসমূহদ্বারা সমাবৃত ও অপ্সরাদিগের দ্বারা সেবিত মার নামক (কুকর্মদ্ মার নহেন) দেবতার আলয় দেখিতে পান॥ ৩৩॥

শীলাচরণে সুধ্যানভোগ করিয়া (কোন ব্যক্তি) ব্রহ্ম নামক দেবগণকে জাম্বুনদ-সুবর্ণনির্মিত বিমানসমূহে প্রতিষ্ঠিত ও মণিসমূহদ্বারা মণ্ডিত দেখিতে পান॥ ৩৪॥

शीलवां पश्यते भिक्षुर्विमानेषु प्रतिष्ठितां ।
ब्रह्मपार्षद्यां च देवां महाब्रह्मां च देवतां ।।३६।।
शीलस्कन्धेन सम्पन्नो आभां पश्यति देवतां ।
विशिष्टां पश्यते तेषां विमानां रत्नामयां ।।३७।।
शीलवां पश्यते भिक्षुः शुभां देवा महर्द्धिकां ।
पश्यते शुभकृत्स्ना पि अप्रमाणाभां पश्यति ।।३८।।
शीलं विशुद्धं रक्षित्वा परीत्तशुभां पश्यति ।
देवपुत्रसहस्राणि रूपधातुप्रतिष्ठितां ।।३९।।
शीलेन परिशुद्धेन पश्यति च बृहत्फलां ।
तथा अवृहां अतपां पश्ये सुदृशां च सुदर्शना ।
(३६१) शीलेन परिशुद्धेन शुद्धावासां पि पश्यति ।।४०।।
ये तत्र परिनिर्वायि वारिसिक्तो यथानलो ।
ते पि तां भिक्षू पश्यन्ति शीलं रक्षित्व शोभनं ।।४१।।
शीले अशवलः सदा अभूषि
पुरिमभवेषु विशिष्टलक्षमाणः ।

---

শীলবান্ ভিক্ষু ব্রহ্মলোকের দেবগণকে দেখিতে পান এবং বিমানসমূহে প্রতিষ্ঠিত ব্রহ্মপুরোহিত দেবগণকেও দেখিতে পান॥ ৩৫॥

শীলবান্ ভিক্ষু বিমানসমূহে প্রতিষ্ঠিত ব্রহ্মার পারিষদ্‌বর্গরূপী দেবগণকে ও মহাব্রহ্মা দেবগণকে দেখিতে পান॥ ৩৬॥

শীলসমূহদ্বারা সম্পন্ন (তিনি) আভা-নামক দেবগণকে দেখিতে পান এবং তাঁহাদের বিশিষ্ট রত্নময় বিমানসমূহও দেখিতে পান॥ ৩৭॥

শীলবান্ ভিক্ষু মহা ঋদ্ধি(শক্তি)সম্পন্ন শুভ-নামক দেবগণকে দেখিতে পান, শুভকৃৎস্ন-নামক দেবগণকে দেখিতে পান, এবং অপ্রমাণাভা দেবগণকেও দেখিতে পান॥ ৩৮॥

বিশুদ্ধ শীল রক্ষা করিয়া (কোন ব্যক্তি) পরীত্তশুভ-নামক দেবগণকে এবং রূপলোকে প্রতিষ্ঠিত সহস্র সহস্র (অন্য) দেবগণকে দেখিতে পান॥ ৩৯॥

পরিশুদ্ধ শীলাচরণদ্বারা (তিনি) বৃহৎফল-নামক দেবগণকে এবং অবৃহ-নামক দেবগণকে, অতপনামক দেবগণকে, সুদৃশ-নামক দেবগণকে ও সুদর্শন-নামক দেবগণকে দেখিতে পান (৩৬১) (তিনি) পরিশুদ্ধ শীলাচরণদ্বারা শুদ্ধাবাস-নামক দেবগণকেও দেখিতে পান॥ ৪০॥

জলে সিক্ত হইলে অগ্নি যেমন নির্বাপিত হয়, তেমন যাঁহারা সেখানে পরিনির্বাণ প্রাপ্ত হইয়াছেন, যে ভিক্ষুরা শোভন শীল রক্ষা করিয়াছেন, তাঁহারা (পরিনির্বাণপ্রাপ্ত সেই বোধিসত্ত্বদিগকে) দেখিতে পান॥ ৪১॥

যিনি-বিশিষ্ট লক্ষণযুক্ত তিনি পূর্ব-পূর্ব জন্মে শীলাচরণসম্বন্ধে নির্মল

तेन दशबलं उपेति शास्तु
तस्य विरोचति कायो लक्षणेहि ।।४२।।
शीले सदा समाधौ अप्रमत्तश्च
चरति जिनः पुरिमा अनन्तकल्पा ।
तेन भवति लोकधर्मस्वामी
गगणगतो यथा सूर्यो रस्मिराजो ।।४३।।
एव शीलं परिशुद्धमाचरित्वा
अपरिमितं तथा अनन्तकल्प ।
सुगतो लंकृतः शोभते लक्षणेहि
मुखातो वाति गन्धं चन्दनस्य ।।४४।।
इमां गुणां सततं विपश्यमाना
जिनवरवर्णित शीलं रक्षमाणाः ।
विहरथ पवने उदग्रचित्ता
मुनिवर पूजित येहि ते अणीता ।।४५।।
दृष्ट पुरिम बुद्ध सार्थवाहा
हतरजा सत्कृत पूजिता स्वयंभू ।
(३६२) छन्दो जनितो बोधिये वराये
इमे गुणाः श्रुत्वा उदग्रा बोधिसत्वाः ।।४६।।

---

ছিলেন। সেই হেতু তিনি ধর্মোপদেশ প্রদান করিবার উদ্দেশ্যে দশবল (বুদ্ধকে) প্রাপ্ত হন এবং তাঁহার শরীর লক্ষণসমূহদ্বারা দীপ্ত হয়॥ ৪২॥

শীলাচরণে ও সমাধিবিষয়ে অপ্রমাদকারী জিন (বুদ্ধ) পূর্বে অনন্ত কল্পমধ্যে বিচরণ করেন। সেই হেতু তিনি গগনস্থিত রশ্মিরাজ সূর্যের ন্যায় লোকের ধর্মবিষয়ে স্বামী বা প্রভু হইয়া থাকেন॥ ৪৩॥

এবং অপরিমিত অনন্তকাল ব্যাপিয়া এইরূপে পরিশুদ্ধ শীল আচরণ করিয়া সুগত লক্ষণসমূহদ্বারা অলঙ্কৃত হইয়া শোভা পান (এবং) তাঁহার মুখ হইতে চন্দনের গন্ধ বহিতে থাকে॥ ৪৪॥

জিনবর (বুদ্ধ) দ্বারা বর্ণিত শীল রক্ষা করিয়া (তোমরা) এই গুণসমূহ সতত ভাবিয়া সন্তুষ্টচিত্তে প্রকৃষ্ট বনে (গমনপূর্বক) বিহার কর। যাঁহারা মুনিবর (বুদ্ধের) প্রতি পূজা প্রদর্শন করেন, তাঁহারা অত্যুত্তম হইতে পারেন॥ ৪৫॥

পূর্বে দৃষ্ট বুদ্ধগণ সার্থবাহ (দলনায়ক) হতদোষ ও স্বয়ংভূ ছিলেন বলিয়া (সকলের) সৎকৃত (সম্মানিত) ও পূজিত হইতেন (৩৬২)। (তাঁহাদের দ্বারা) শ্রেষ্ঠ বোধিলাভের ছন্দ বা অভিলাষ উৎপাদিত হইত। এইসব গুণ শুনিয়া বোধিসত্ত্বগণ সন্তুষ্ট হইতেন॥ ৪৬॥

पुनरपरं भिक्षवो शीलपरिशुद्धः तथागतः, समाधिपरिशुद्धः प्रज्ञापरिशुद्धः विमुक्तिपरिशुद्धः विमुक्तिज्ञानपरिशुद्धः क्षान्तिपरिशुद्धो भिक्षवः तथागतो, सौरभ्यपरिशुद्धो पि भिक्षवः तथागतो, मैत्रापरिशुद्धो भिक्षवः तथागतः, करुणा-मुदितापरिशुद्धो पि भिक्षवो तथागतो। एवं परिशुद्धस्य भिक्षो तथागतस्य यः सत्कारं कुर्यात् पुष्पमाल्यगन्धध्वजपताकाहि वाद्यअनुलेपनेहि न तस्य पुण्यस्य शक्यं पर्यन्तमधिगन्तुं। नापि सो पुण्यस्कन्धं अन्तरेण शक्यं क्षपणाय अन्यत्र त्रीहि यानेहि अन्यतरान्यतरेण यानेन यावत् न परिनिर्वाणं तस्य पर्यन्तः। तत् कस्य हेतोः। यथा एवं हि भिक्षो तथागतो अप्रमाणः सर्वेहि गुणेहि, तथा एवं भिक्षो तथागते प्रतिष्ठापिता दक्षिणा अप्रमाणा अपर्यन्ता अचिन्तिया अतुलिया अमापिया अपरिमाणा अनभिलाप्यां। यश्च खलु पुनः भिक्षो तथागतमेतरहि तिष्ठन्तं यापयन्तं सत्करेया गुरुकरेया मानेय(था) पूजेया पुष्पेहि गन्धेहि माल्येहि छत्रेहि ध्वजेहि पताकाहि वाद्येहि धूपेहि विलेपनेहि अन्नपानयानवस्त्रेहि यश्च परिनिर्वृतस्य सर्षपफलमालमपिधातुं सत्करेया इत्येतं समसमं।

अथ खलु भगवां ताये वेलाये इमां गाथामभाषीत्।

---

আবার, হে ভিক্ষুগণ! তথাগত শীলাচরণবিষয়ে পরিশুদ্ধ; তিনি সমাধি বা ধ্যানবিষয়ে পরিশুদ্ধ, প্রজ্ঞাবিষয়ে পরিশুদ্ধ, বিমুক্তি বা মোক্ষবিষয়ে পরিশুদ্ধ, বিমুক্তির জ্ঞানবিষয়ে পরিশুদ্ধ, ক্ষান্তি বা ক্ষমাবিষয়ে পরিশুদ্ধ; তিনি সৌরভ্য বা মধুরব্যবহারবিষয়ে পরিশুদ্ধ; তিনি মৈত্রী বা প্রেমবিষয়ে পরিশুদ্ধ; এবং তিনি করুণা ও মুদিতা বা আনন্দবিষয়ে পরিশুদ্ধ রহিয়াছেন। হে ভিক্ষুগণ! এই প্রকারে পরিশুদ্ধ তথাগতের প্রতি যিনি পুষ্প, মাল্য, গন্ধ, ধ্বজ ও পতাকা এবং বাদ্য ও অনুলেপনদ্রব্যদ্বারা সৎকার বা সম্মান প্রদর্শন করিবেন, (তাঁহার) সেই পুণ্যের পর্যন্ত বা সীমা বুঝিতে পারা যাইবে না। সেই পুণ্যরাশি সম্বন্ধে কোন ক্ষয়ের কথাই হইতে পারে না, যদি না সেই ব্যক্তি তিনটি যানের (শ্রাবকযান, প্রত্যেকবুদ্ধযান ও বুদ্ধযানের) একটিকে অবলম্বন করেন এবং যতদিন না তাঁহার পরিনির্বাণরূপ সীমার প্রাপ্তি ঘটে। কি হেতু (এইরূপ হইয়া থাকে)? হে ভিক্ষুগণ! যে-হেতু তথাগত এইরূপ সর্বগুণের পরিমাপবিহীন, সে-হেতু তথাগতের প্রতি প্রতিষ্ঠাপিত বা প্রদত্ত দক্ষিণা বা পূজাদানও প্রমাণবিহীন, পর্যন্ত বা সীমাবিহীন, অচিন্ত্য, অতুলনীয়, পরিমাপবিহীন, পরিমাণশূন্য ও অনভিবাচ্য হইয়া থাকে। হে ভিক্ষুগণ! আবার কেহ যদি বর্তমানে স্বশরীরে বিদ্যমান তথাগতকে পুষ্প, গন্ধ, মাল্য, ছত্র, ধ্বজ, পতাকা, বাদ্য, ধূপ, বিলেপন, অন্ন, পানীয়দ্রব্য, যান ও বস্ত্রসমূহদ্বারা সৎকার, গৌরব, মান ও পূজা প্রদর্শন করেন, অথবা কেহ যদি পরিনির্বাণপ্রাপ্ত তথাগতের প্রতি সর্ষপফলের (ফুলের?) মালা পরিধানার্থ সৎকাররূপে প্রদান করেন—তবে এই দুই-ই সমান সমান ফলভাগী হইতে পারেন।

बोधाय चित्त नामेत्वा हिताय सर्वप्राणिना ।
यस्स्तूप लोकनाथस्य करोति अभिप्रदक्षिण ॥१॥
स्मृतीमन्तो मतीमन्तो पुण्यवन्तो विशारदो ।
भोति सर्वत्र जातिषु चरन्तो बोधिचारिका ॥२॥
(३६३) देवनागान यक्षाणा राक्षसाना च पूजितो ।
भोति सर्वत्र जातिषु स्तूप कृत्वा प्रदक्षिण ॥३॥
वर्जेति अक्षणा अष्टो ये केचिद्देशिता मया ।
आरागे(धे)ति क्षण एक बुद्धोत्पाद सुशोभन ॥४॥
वर्णरूपेण सपन्नो लक्षणेहि अलकृतो ।
उपेतो वरवर्णेन अदीनमनमानसो ॥५॥
आढ्यो महाधनो भोति पुण्यवन्तो अनीर्षुको ।
पश्यित्वा लोकप्रद्योत सत्करोति पुनर्पुनः ॥६॥
न सो मुह्यति धर्मेषु नैरात्म्यं दृष्ट्व शून्यता ।
प्रसाद लभते क्षिप्र धर्मेण सो च कोविदो ॥७॥
श्रेष्ठिकुलेषु आढ्येषु स्फीतेषु चोपपद्यति ।
अतिदानपतिः शूरो मुक्तात्यागो अमत्सरी ॥८॥

---

অনন্তর সেই বেলায় ভগবান্ এই গাথাগুলি উচ্চারণ করিয়াছিলেন—সর্ব প্রাণীর হিতের জন্য যিনি বোধি বা প্রকৃষ্ট প্রজ্ঞালাভের জন্য চিত্ত নিয়োজিত করিয়া লোকনাথের স্তূপ প্রদক্ষিণ করেন॥ ১॥

তিনি সর্বত্রই তাঁহার জন্মে জন্মে বোধির উদ্দেশ্যে বোধিচর্যা অবলম্বন করিয়া স্মৃতিমান্, মতিমান্, পুণ্যবান্ ও বিশারদ বা পণ্ডিত হইতে পারেন॥ ২॥

(৩৬৩) যে ব্যক্তি স্তূপ প্রদক্ষিণ করেন, তিনি সর্বস্থানে সর্বজন্মে দেব, নাগ, যক্ষ ও রাক্ষসগণের পূজিত হন॥ ৩॥

আমার দ্বারা প্রদর্শিত আটপ্রকার অক্ষণ বা অশুভকাল তিনি বর্জন করিতে পারেন; তিনি কেবল বুদ্ধজন্মরূপ সুশোভন ক্ষণের সুযোগলাভ করেন॥ ৪॥

বর্ণ ও রূপযুক্ত এবং (শুভ) লক্ষণসমূহদ্বারা অলঙ্কৃত হইয়া (তিনি) দৈন্যশূন্য মন লইয়া শ্রেষ্ঠবর্ণদ্বারা সমন্বিত হন॥ ৫॥

যে ব্যক্তি লোকপ্রদীপ (বুদ্ধকে) দেখিয়া পুনঃ পুনঃ তাঁহার প্রতি সংকার প্রদর্শন করেন, তিনি আঢ্য ও মহাধনী এবং পুণ্যবান্ ও ঈর্ষাশূন্য হন॥ ৬॥

আর (তিনি) ধর্মসমূহে অর্থাৎ (সংসারের ঘটনাবলী) দেখিয়া মোহগ্রস্ত না হইয়া (বরং) সেগুলির নৈরাত্ম্য (অসারতা) ও শূন্যতা উপলব্ধি করিয়া শীঘ্রই ধর্মে বিশ্বাস বা প্রসাদলাভ করেন এবং ধর্মবিষয়ে পণ্ডিত হন॥ ৭॥

আর (তিনি) শ্রেষ্ঠীদিগের আঢ্য ও স্ফীত (সমৃদ্ধি প্রাপ্ত) কুলসমূহে

ये केचिज्जंम्बूद्वीपस्मि विशिष्टा कुलशोभना: ।
तत्र सो जायते वीरो हीनां च परिवर्जयेत् ॥९॥
गृहपतिमहाशालो शिरितेजेन तेजितो ।
पूजितो भवति सर्वत्र स्तूपं कृत्वा प्रदक्षिणं ॥१०॥
ब्राह्मणमहाशालश्च प्रज्ञावन्तो बहुश्रुतो ।
क्षत्रियमहाशालश्च आढ्यो भोति महाधनो ॥११॥
राजा पि धार्मिको भोति जंबूद्वीपस्मिं ईश्वरो ।
प्रशासति इमां च सर्वा मेदिनीं गिरिकुण्डलां ॥१२॥
चक्रवर्ती महर्द्धिक: सप्तरत्नान ईश्वर: ।
(३६४) राज्ये प्रतिष्ठितो बुद्धं सत्करोति पुनर्पुन: ॥१३॥
च्युतश्च गच्छते स्वर्गं प्रसन्नो बुद्धशासने ।
शक्रो पि भोति देवेन्द्रो मेरुमूर्धनि ईश्वरो ॥१४॥
सुयामो भोति देवेन्द्रो भोति संतुषितो पि च ।
निर्मितो पि च देवेन्द्रो वशवर्तीच ईश्वर: ॥१५॥

---

(বার বার) জন্ম লাভ করেন এবং (তিনি) অত্যন্ত দানশীল, শূর ও বিশিষ্টত্যাগী ও মাৎসর্য দোষশূন্য হন॥ ৮ ॥

জম্বুদ্বীপে যে-সকল বিশিষ্ট ও শোভন কুল রহিয়াছে, (তিনি) বীর হইয়া সে-সব কুলে জন্মগ্রহণ করেন এবং হীনকুল পরিবর্জন করেন॥ ৯ ॥

স্তূপ প্রদক্ষিণ করিলে (তিনি) মহাশালাবিশিষ্ট গৃহপতি হইয়া উত্তম তেজে তেজস্বী হন এবং সর্বত্র পূজিত হন॥ ১০ ॥

(তিনি) মহাশালাবিশিষ্ট ব্রাহ্মণ হইয়া প্রজ্ঞাবান্ ও বহুশাস্ত্রবিৎ হন, (অথবা) মহাশালাবিশিষ্ট ক্ষত্রিয় হইয়া আঢ্য ও মহাধনী হন॥ ১১ ॥

(তিনি) ধার্মিক রাজা হইয়া জম্বুদ্বীপের অধিপতি হইয়া গিরিরূপ কুণ্ডল-বিশিষ্ট এই সর্ব মেদিনীতে প্রশাসন করেন॥ ১২ ॥

(তিনি) মহর্ধিক (মহাশক্তিশালী) চক্রবর্তী রাজা হইয়া সপ্তরত্নের অধীশ্বর হন (৩৬৪) এবং রাজ্যে প্রতিষ্ঠিত হইয়া পুনঃ পুনঃ বুদ্ধের প্রতি সৎকার প্রদর্শন করেন॥ ১৩ ॥

(তিনি) চ্যুত বা মৃত হইয়া, বুদ্ধের শাসনে প্রসাদ বা শ্রদ্ধা লাভ করিয়াছিলেন বলিয়া, স্বর্গেও যাইতে পারেন; এমন কি মেরু পর্বতের শিখরে অবস্থিত প্রভু দেব-রাজ শক্রও হইতে পারেন॥ ১৪ ॥

তিনি দেবরাজ 'সুযাম' হইতে পারেন, 'সংতুষিত'ও হইতে পারেন, দেবরাজ 'নির্মিত' হইতে পারেন, এবং দেবরাজ প্রভু 'বশবর্তী'ও হইতে পারেন॥ ১৫ ॥

ब्रह्मा पि ब्रह्मलोकस्मि ईश्वरो भोति पण्डितो।
सत्कृतो देवकोटीहि स्तूप कृत्वा प्रदक्षिण ॥१६॥
न शक्य भाषणक्षपण कल्पकोटिशतेहि पि।
ये स्तूप लोकनाथस्य करोन्ति अभिप्रदक्षिण ॥१७॥
न जातु अन्धो काणो वा भोति कल्पान कोटिभि.।
बोधाय चित्त नामेत्वा यो वन्दे शास्तु चेतिय ॥१८॥
विशुद्धा लभते नेत्रा विशाला नीलशोभना।
चेतिय लोकनाथस्य कृत्वा अभिप्रदक्षिण ॥१९॥
उपेतो बलवीर्येण न कौसीद्य स गच्छति।
अप्रमत्तो सदा भोति स्तूप कृत्वा प्रदक्षिण ॥२०॥
दृढवीर्यो दृढस्थामो धौरेयो दृढविक्रमो।
कौशल्य गच्छते क्षिप्र स्तूप कृत्वा प्रदक्षिण ॥२१॥
अग्निविषेण शस्त्रेण न जातु काल करोति च।
काल करोति पूर्णेन आयु क्षीणेन पण्डितो ॥२२॥
विघुष्टो राजधानीषु राष्ट्रेषु निगमेषु च।
रूपेण अर्थभोगेहि स्तूप कृत्वा प्रदक्षिण ॥२३॥

---

তিনি স্তূপ প্রদক্ষিণ করিয়া ব্রহ্মলোকে প্রাজ্ঞ প্রভু ব্রহ্মাও হইতে পারেন এবং কোটি কোটি দেবদ্বারা সংকৃত বা সম্মানিত হইতে পারেন॥ ১৬॥

শত শত কোটিকল্পেও তাঁহাদের কথা বলিয়া শেষ করা যায় না, যাঁহারা লোকনাথ (বুদ্ধের) স্তূপ প্রদক্ষিণ করেন॥ ১৭॥

যিনি বোধি বা প্রজ্ঞা লাভের জন্য মন নামাইয়া দিয়া শাস্তা (বুদ্ধের) চৈত্য বন্দনা করেন, তিনি কোটি কোটি কল্পেও কখনই অন্ধ ও কাণ (একচক্ষুবিহীন) হইবেন না॥ ১৮॥

(তিনি) লোকনাথের চৈত্য প্রদক্ষিণ করিলে বিশুদ্ধ, বিশাল, নীল ও শোভনীয় নেত্রদ্বয় লাভ করিতে পারেন॥ ১৯॥

(যিনি) স্তূপ প্রদক্ষিণ করেন, তিনি বল ও বীর্যদ্বারা সমন্বিত হন এবং তিনি উদ্যমহীনতা প্রাপ্ত হন না এবং সর্বদা অপ্রমাদী হন॥ ২০॥

স্তূপ প্রদক্ষিণ করিলে (তিনি), দৃঢ়বীর্য, দৃঢ়বল, ধুরবাহী, দৃঢ়বিক্রম হইয়া শীঘ্রই কৌশল্য বা কুশল ফল লাভ করিতে পারেন॥ ২১॥

(তিনি) অগ্নি, বিষ ও শস্ত্রদ্বারা কখনই মৃত্যুপ্রাপ্ত হন না, (কিন্তু, তিনি) পণ্ডিত বা প্রাজ্ঞ হইয়া পূর্ণ আয়ুষ্কাল ক্ষীণ হইলে কালগত হন॥ ২২॥

স্তূপ প্রদক্ষিণ করিলে (তিনি) রাজধানীসমূহে, রাষ্ট্রসমূহে ও নিগম বা ব্যবসায়-বাণিজ্যের ছোট নগরসমূহে তাঁহার রূপ, অর্থ (বিষয়সম্পত্তি) ও ভোগ্যবস্তুর জন্য বিঘোষিত হন॥ ২৩॥

शुचिगात्रो शुचिवस्त्रः शुक्लधर्मप्रतिष्ठितो ।
ततो न सेवते कामां चरन्तो बोधिचारिकां ।।२४।।
(३६५) पुष्पस्य मालां कृत्वान यः स्तूपे उपनिक्षिपे ।
चित्तं बोधाय नामेत्वा न सो जातु विहन्यति ।।२५।।
इतश्च्यवित्वा मृतो हि त्रायस्त्रिंशां स गच्छति ।
विमानं लभते क्षिप्रं विचित्रं रत्नामयं ।।२६।।
कूटागारांश्च प्रासादां अप्सरोगणसेवितां ।
मालां स्तूपे दहित्वान त्रायस्त्रिंशेषु भुंजति ।।२७।।
अष्टाङ्गवर(वारि)संपूर्णां सुवर्णवालुकसंस्तृतां ।
वैडूर्यस्फाटिकास्तीर्णा दिव्यां पुष्करिणीं लभे ।।२८।।
भुंजित्वा विभवां दिव्यां परिपूरेत्व पण्डितो ।
च्यवित्वा देवलोकातो मनुष्यो भोति भोगवां ।।२९।।
तेन च कुशलमूलेन आरागे(धे)ति तथागतं ।
पूजेति द्विपदश्रेष्ठां(ष्ठं) अप्रमत्तो विचक्षणो ।।३०।।
न सो जय्यति रागेन(ण) नापि दोषेण ह्रीयति ।
न जातु भोति संमूढः पुजेत्वा द्विपदोत्तमं ।।३१।।

---

(তিনি) শুচিগাত্র, শুচিবস্ত্র হইয়া শুদ্ধধর্মে (সদ্ধর্মে) প্রতিষ্ঠিত হন বলিয়া সেই কারণে বোধিচর্যা অবলম্বন করিয়া কাম্যবিষয়সমূহের সেবা করেন না॥ ২৪॥

(৩৬৫) যে-(ব্যক্তি) বোধিলাভের জন্য চিত্ত অর্পণ করিয়া পুষ্পের মালা নির্মাণ করিয়া তাহা স্তূপের উপর রাখেন, সে ব্যক্তি কখনই নাশ প্রাপ্ত হন না॥ ২৫॥

তিনি এই লোক হইতে চ্যুত বা পতিত হইয়া মৃত হইলে ত্রায়স্ত্রিংশ দেবগণের স্থানে যাইতে পারেন এবং (সেখানে) শীঘ্রই বিচিত্র রত্নময় বিমান বা প্রাসাদ লাভ করিতে পারেন॥ ২৬॥

(কেহ) যদি স্তূপের উপর মালা প্রদান করেন, তাহা হইলে তিনি ত্রায়স্ত্রিংশ দেবগণের স্থানে কূটাগারসংযুক্ত ও অপ্সরাগণদ্বারা পরিপূর্ণ প্রাসাদসমূহ ভোগ করিতে পারেন॥ ২৭॥

(তিনি) অষ্টপ্রকার বারিসংপূর্ণ, সুবর্ণ বা বালুকাদ্বারা সংস্তৃত বা আচ্ছাদিত ও বৈদূর্য ও স্ফটিকমণিদ্বারা আস্তীর্ণ দিব্য পুষ্করিণী লাভ করিতে পারেন॥ ২৮॥

(তার পর) প্রাজ্ঞ হইয়া তিনি দিব্য বিভবসমূহ পরিপূর্ণমাত্রায় ভোগ করিয়া দেবলোক হইতে অবরোহণ করিয়া ভোগসমন্বিত মানুষ হইতে পারেন॥ ২৯॥

এবং সেই কুশলকর্মের ফলে (তিনি) তথাগতের আরাধনা করিতে পারেন এবং অপ্রমাদী ও বিচক্ষণ হইয়া তিনি মানবশ্রেষ্ঠ (বুদ্ধের) পূজা করিতে পারিবেন॥ ৩০॥

अरक्तश्च अदुष्टश्च अमूढः संवृतेन्द्रियः।
भोति सर्वत्र जातीषु पूजेत्वा लोकनायकं ॥३२॥
जातीकोटिसहस्राणि शतानि नयुतानि च।
सत्कृतो भोति सर्वत्र मालां दत्त्वान चेतिये ॥३३॥
चक्रवर्ती अपि राजा शक्रो पि भोति ईश्वरः ॥
ब्रह्मा पि ब्रह्मलोकस्मिं माला दत्त्वान चेतिये ॥३४॥
पट्टदामं ददित्वान लोकनाथस्य चेतिये।
(३६६) सर्वे स्य अर्था वर्तन्ति ये दिव्या ये च मानुषाः ॥३५॥
हीना च कुला वर्जेति न स तत्रोपपद्यति।
आढ्यश्च धनवा भोति जम्बूद्वीपस्मि ईश्वरः ॥३६॥
रूपेणाथ भोगेहि च वर्णेन अथ ऋद्धिया।
विशिष्टो भोति सर्वत्र पूजां कृत्वा तथागते ॥३७॥
जातिस्मरश्च सो भोति न सो रागेन(ण) ह्रीयति।
जानते दोषं कामाना ब्रह्मचर्यं समादिये ॥३८॥

---

মানবোত্তম বুদ্ধের পূজা করিয়া তিনি রাগ বা বিষয়াভিলাষদ্বারা জিত হইবেন না এবং দ্বেষদ্বারাও হৃত হইবেন না এবং কখনই তিনি সম্মোহ প্রাপ্ত হইবেন না॥ ৩১॥

লোকনায়ক বুদ্ধের পূজা করিয়া তিনি সর্বত্র ও সর্বজন্মে রাগবিহীন, দ্বেষবিহীন ও মোহবিহীন থাকিয়া ইন্দ্রিয়গুলিকে সংবৃত বা বশীভূত করিতে পারিবেন॥ ৩২॥

(বুদ্ধের) চৈত্যে মালা প্রদান করিলে, তিনি সহস্র সহস্র কোটি, ও শত শত নিযুত-সংখ্যক জন্মে সর্বদাই সৎকৃত বা সম্মানিত হইবেন॥ ৩৩॥

(এমন কি) তিনি (বুদ্ধের) চৈত্যে মালা প্রদান দ্বারা চক্রবর্তী রাজা, কিংবা প্রভু শক্র, অথবা ব্রহ্মলোকে ব্রহ্মাও হইতে পারেন॥ ৩৪॥

লোকনাথের চৈত্যে যিনি পট্টদাম প্রদান করেন, (৩৬৬) তাঁহার সব অর্থ (প্রয়োজনীয়) বস্তুসমূহ—সেগুলি দিব্যই হউক বা মানুষোচিতই হউক,—আপনিই উপস্থিত হইবে॥ ৩৫॥

তিনি হীন কুল বর্জন করেন এবং তিনি সেই (কুলে) জন্মগ্রহণ করেন না। আর তিনি আঢ্য সম্পত্তিবান্ ও ধনী হইয়া জম্বুদ্বীপে রাজাও হইতে পারেন॥ ৩৬॥

তথাগতের প্রতি পূজা করিলে যে-কেহ রূপ, ভোগবস্তু, বর্ণ বা আকৃতি এবং ঋদ্ধিশক্তি দ্বারা সর্বদাই বিশিষ্টতা লাভ করিতে পারেন॥ ৩৭॥

তিনি জাতিস্মর হইতে অর্থাৎ পূর্বজন্মসমূহের স্মৃতি লাভ করিতে পারেন, তিনি রাগ বা বিষয়াসক্তিদ্বারা হৃত হন না, কামবস্তুসমূহের প্রতি দ্বেষ দেখাইতে

रूपेहि अथ शब्देहि रसेहि अपराजितो।
न करोति पापकं कर्म पूजेत्वा द्विपदोत्तमं ॥३९॥
गन्धेहि अथ स्पर्शेहि न जातु स च ह्लीयति।
स्मृतिमां संप्रजानश्च भोति पूजेत्व नायकं ॥४०॥
न तस्य चौरा राजानो धनस्कन्धं परामृषे।
अग्निर्वा अपस्करोति पूजां कृत्वा तथागते ॥४१॥
शोकं च शोकवैराग्यां न सो जातु निगच्छति।
पट्टदामं ददित्वान पुष्पं च लोकनायके ॥४२॥
सर्वत्र भोति जातीषु अशोक अनुपद्रुतो।
पूजेत्वा लोकप्रद्योतं चक्रवर्ती महर्द्धिको ॥४३॥
सुघट्टितहस्तपादो अंगशोभां निगच्छति।
वर्णरूपेण संपन्नः पूजेत्वा लोकनायकं ॥४४॥
वर्जेति पापकं कर्म चरन्तो बोधिचारिकां।
पश्यते द्विपदश्रेष्ठां ये लोकस्मिं सुदुर्लभा॥४५॥

---

জানেন অর্থাৎ তাহাতে অনাসক্ত থাকিতে জানেন এবং ব্রহ্মচর্য অবলম্বন করিতে পারেন॥ ৩৮॥

তিনি মানবোত্তম (বুদ্ধকে) পূজা করিয়া রূপ, শব্দ ও রসসমূহদ্বারা পরাজিত না হইয়া (কখনই) পাপ কর্ম করিতে পারেন না॥ ৩৯॥

(তিনি) নানাবিধ গন্ধ ও স্পর্শদ্বারা কখনই হৃত বা বশীভূত হন না, (বরং তিনি) নায়ক (বুদ্ধের) পূজা করিয়া স্মৃতিসম্পন্ন ও সংপ্রাজ্ঞ হইতে পারেন॥ ৪০॥

চোর (বা অর্থলিপ্সু) নরপতিরা তাঁহার ধনসম্পত্তি পরামৃষ্ট বা আত্মসাৎ করিতে সমর্থ হন না, এবং তিনি তথাগতের পূজা বিধান করায়, অগ্নিও তাঁহার ধনসম্পত্তি নষ্ট করিতে পারে না॥ ৪১॥

লোকনায়কে পট্টদাম ও পুষ্প প্রদান করিয়া তিনি কখনই শোক বা শোক ও বৈরভাব (শোক-শল্য) প্রাপ্ত হন না॥ ৪২॥

যিনি লোকপ্রদীপ বুদ্ধকে পূজা করেন, তিনি সব জন্মেই শোক-রহিত হন, ও অপরের দ্বারা অত্যাচারিত হন না—(এমন কি) তিনি মহাসমৃদ্ধিশালী চক্রবর্তী রাজাও হইতে পারেন॥ ৪৩॥

যিনি লোকনায়ক বুদ্ধকে পূজা করেন, তিনি সুগঠিত হস্ত-পদ লাভ করিয়া বর্ণ ও রূপসমন্বিত হইয়া অঙ্গশোভা প্রাপ্ত হন॥ ৪৪॥

বোধিচর্যার আচরণ করিয়া তিনি পাপ কর্ম বর্জন করেন এবং যে-সব মানবোত্তমগণ লোকে বা জগতে অত্যন্ত দুর্লভ তাঁহাদিগকে দর্শন করিতে পারেন॥ ৪৫॥

अरक्तश्च अदुष्टश्च अमूढ सवृतेन्द्रिय ।
भोति सर्वत्र जातीषु पूजेत्वा लोकनायक ।।३२।।
जातीकोटिसहस्राणि शतानि नयुतानि च ।
सत्कृतो भोति सर्वत्र माला दत्वान चेतिये ।।३३।।
चक्रवर्ती अपि राजा शक्रो पि भोति ईश्वर ।।
ब्रह्मा पि ब्रह्मलोकस्मि माला दत्वान चेतिये ।।३४।।
पट्टदाम ददित्वान लोकनाथस्य चेतिये ।
(३६६) सर्वे स्य अर्था वर्तन्ति ये दिव्या ये च मानुषा ।।३५।।
हीना च कुला वर्जेति न स तत्रोपपद्यति ।
आढ्यश्च धनवा भोति जम्बूद्वीपस्मि ईश्वर ।।३६।।
रूपेणाथ भोगेहि च वर्णेन अथ ऋद्धिया ।
विशिष्टो भोति सर्वत्र पूजा कृत्वा तथागते ।।३७।।
जातिस्मरश्च सो भोति न सो रागेन(ण) ह्रीयति ।
जानते दोष कामाना ब्रह्मचर्यं समादियि ।।३८।।

---

মানবোত্তম বুদ্ধের পূজা করিয়া তিনি রাগ বা বিষয়াভিলাষদ্বারা জিত হইবেন না এবং দ্বেষদ্বারাও হৃত হইবেন না এবং কখনই তিনি সম্মোহ প্রাপ্ত হইবেন না॥ ৩১॥

লোকনায়ক বুদ্ধের পূজা করিয়া তিনি সর্বত্র ও সর্বজন্মে রাগবিহীন, দ্বেষবিহীন ও মোহবিহীন থাকিয়া ইন্দ্রিয়গুলিকে সংবৃত বা বশীভূত করিতে পারিবেন॥ ৩২॥

(বুদ্ধের) চৈত্যে মালা প্রদান করিলে, তিনি সহস্র সহস্র কোটি, ও শত শত নিযুত সংখ্যক জন্মে সর্বত্রই সৎকৃত বা সম্মানিত হইবেন॥ ৩৩॥

(এমন কি) তিনি (বুদ্ধের) চৈত্যে মালা প্রদান করায় চক্রবর্তী রাজা, কিংবা প্রভু শক্র, অথবা ব্রহ্মলোকে ব্রহ্মাও হইতে পারেন॥ ৩৪॥

লোকনাথের চৈত্যে যিনি পট্টদাম প্রদান করেন (৩৬৬) তাঁহার সব অর্থ (প্রয়োজনীয়) বস্তুসমূহ—সেগুলি দিব্যই হউক বা মানুষোচিতই হউক,—আপনিই উপস্থিত হইবে॥ ৩৫॥

তিনি হীন কুল বর্জন করেন এবং তিনি সেই (কুলে) জন্মগ্রহণ করেন না। আর তিনি আঢ্য সম্পত্তিবান্ ও ধনী হইয়া জম্বুদ্বীপে রাজাও হইতে পারেন॥ ৩৬॥

তথাগতের প্রতি পূজা করিলে যে-কেহ রূপ, ভোগবস্তু, বর্ণ বা আকৃতি এবং ঋদ্ধিশক্তি দ্বারা সর্বত্রই বিশিষ্টতা লাভ করিতে পারেন॥ ৩৭॥

তিনি জাতিস্মর হইতে অর্থাৎ পূর্বজন্মসমূহের স্মৃতি লাভ করিতে পারেন, তিনি রাগ বা বিষয়াসক্তিদ্বারা হৃত হন না, কামবস্তুসমূহের প্রতি দ্বেষ দেখাইতে

रूपेहि अथ शब्देहि रसेहि अपराजितो ।
न करोति पापकं कर्म पूजेत्वा द्विपदोत्तमं ।।३९।।
गन्धेहि अथ स्पर्शेहि न जातु स च ह्रीयति ।
स्मृतिमां संप्रजानश्च भोति पूजेत्व नायकं ।।४०।।
न तस्य चौरा राजानो धनस्कन्धं परामृषे ।
अग्निर्वा अपस्करोति पूजां कृत्वा तथागते ।।४१।।
शोकं च शोकवैराग्यां न सो जातु निगच्छति ।
पट्टदामं ददित्वान पुष्पं च लोकनायके ।।४२।।
सर्वत्र भोति जातीषु अशोक अनुपद्रुतो ।
पूजेत्वा लोकप्रद्योतं चक्रवर्ती महर्द्धिको ।।४३।।
सुघट्टितहस्तपादो अंगशोभां निगच्छति ।
वर्णरूपेण संपन्नः पूजेत्वा लोकनायकं ।।४४।।
वर्जेति पापकं कर्म चरन्तो बोधिचारिकां ।
पश्यते द्विपदश्रेष्ठां ये लोकस्मिं सुदुर्लभा।।४५।।

---

জানেন অর্থাৎ তাহাতে অনাসক্ত থাকিতে জানেন এবং ব্রহ্মচর্য অবলম্বন করিতে পারেন॥ ৩৮॥

তিনি মানবোত্তম (বুদ্ধকে) পূজা করিয়া রূপ, শব্দ ও রসসমূহদ্বারা পরাজিত না হইয়া (কখনই) পাপ কর্ম করিতে পারেন না॥ ৩৯॥

(তিনি) নানাবিধ গন্ধ ও স্পর্শদ্বারা কখনই হৃত বা বশীভূত হন না, (বরং তিনি) নায়ক (বুদ্ধের) পূজা করিয়া স্মৃতিসম্পন্ন ও সংপ্রাজ্ঞ হইতে পারেন॥ ৪০॥

চোর (বা অর্থলিপ্সু) নরপতিরা তাঁহার ধনসম্পত্তি পরামৃষ্ট বা আত্মসাৎ করিতে সমর্থ হন না, এবং তিনি তথাগতের পূজা বিধান করায়, অগ্নিও তাঁহার ধনসম্পত্তি নষ্ট করিতে পারে না॥ ৪১॥

লোকনায়কে পট্টদাম ও পুষ্প প্রদান করিয়া তিনি কখনই শোক বা শোক ও বৈরভাব (শোক-শল্য) প্রাপ্ত হন না॥ ৪২॥

যিনি লোকপ্রদীপ বুদ্ধকে পূজা করেন, তিনি সব জন্মেই শোক-রহিত হন, ও অপরের দ্বারা অত্যাচারিত হন না—(এমন কি) তিনি মহাসমৃদ্ধিশালী চক্রবর্তী রাজাও হইতে পারেন॥ ৪৩॥

যিনি লোকনায়ক বুদ্ধকে পূজা করেন, তিনি সুগঠিত হস্ত-পদ লাভ করিয়া বর্ণ ও রূপসমন্বিত হইয়া অঙ্গশোভা প্রাপ্ত হন॥ ৪৪॥

বোধিচর্যার আচরণ করিয়া তিনি পাপ কর্ম বর্জন করেন এবং যে-সব মানবোত্তমগণ লোকে বা জগতে অত্যন্ত দুর্লভ তাঁহাদিগকে দর্শন করিতে পারেন॥ ৪৫॥

(३६७) कल्पकोटीसहस्राणि शतानि नयुतानि च।
भुजित्वा सौख्यं सप्रज्ञो बुध्यते बोधिमुत्तमां ॥४६॥
मालाविहारं कृत्वान लोकनाथस्य धातुषु।
अमेयपरिवारेण राजा भोति महर्द्धिको ॥४७॥
वर्जेति पापकां धर्मा ये आर्येहि विवर्जिता।
चरति कुशला धर्मा ये बुद्धेहि प्रशसिता ॥४८॥
प्रियश्च दयितो भोति सत्कृतश्च प्रशंसितो।
देवनामथ नागाना ये च लोकस्मि पण्डिता ॥४९॥
महता परिवारेण शोभनेन महाबलो।
पूजयति द्विपदश्रेष्ठं सबुद्धमपराजित ॥५०॥
यत्र सो जायते गेहे पुण्यतेजेन तेजितो।
तं कुल सत्कृतो भोति राष्ट्रेण निगमेन च ॥५१॥
मालाविहारं कृत्वान चित्त बोधाय नामये।
तस्यैषा भोति संपत्ति या बुद्धेहि प्रशसिता ॥५२॥

---

(৩৬৭) সহস্র সহস্র কল্প, শত শত কল্প, নিযুত নিযুত কল্প ব্যাপিয়া সুখ ভোগ করিয়া, তিনি প্রাজ্ঞ হইয়া উত্তম বোধিতে সংবুদ্ধ হন॥ ৪৬॥

লোকনাথের ধাতু বা শরীরাংশের উপর যিনি মালাদ্বারা বিহার নির্মাণ করেন, তিনি অভেদ্য বা অভঙ্গপ্রবণ পরিবার সহিত মহাসমৃদ্ধিসম্পন্ন রাজা হইতে পারেন॥ ৪৭॥

আর্যগণদ্বারা পরিবর্জিত যে-সব পাপ ধর্ম বা দোষ কার্য আছে তিনি তাহা পরিত্যাগ করেন, এবং বুদ্ধগণদ্বারা যে-সব কুশল ধর্ম বা গুণের কার্য তিনি তাহা আচরণ করেন॥ ৪৮॥

তিনি দেবগণ ও নাগগণ ও জগতে যাঁহারা পণ্ডিত বা প্রাজ্ঞ তাঁহাদিগের প্রিয় ও অনুকম্পার পাত্র এবং তাঁহাদিগের দ্বারা সৎকৃত বা সম্মানিত ও প্রশংসিত হন॥ ৪৯॥

মহাবলাক্রান্ত হইয়া তিনি মহান্ ও শোভন পরিবার বা পরিজন লইয়া অপরাজিত মানবশ্রেষ্ঠ সংবুদ্ধকে (বুদ্ধদেবকে) পূজা করিতে পারেন॥ ৫০॥

পুণ্যের তেজে বা প্রভাবে উজ্জ্বল হইয়া তিনি যে গৃহে জন্মলাভ করেন, সেই কুল বা বংশই রাষ্ট্র ও নিগম (ব্যবসায়-বাণিজ্যের নগর) সহ সম্মানিত হইতে পারেন॥ ৫১॥

যিনি মালানির্মিত বিহার নির্মাণ করিয়া বোধিলাভের জন্য চিত্তকে প্রবণ করেন, তাঁহার সে-সব সম্পত্তি লব্ধ হয়, যাহা বুদ্ধগণদ্বারা প্রশংসিত॥ ৫২॥

न सो कुब्जो च खजो वा खलितो वा विचक्रमो।
अलंकृतो लक्षणेहि यत्र यत्रोपपद्यति ।।५३।।
दरिद्र सत्व पश्यित्वा धनेन अभिच्छादये।
असहरणीयश्च सो चरन्तो बोधिचारिका ।।५४।।
इमा च वसुधा सर्वां ओशिरित्वा महामति'।
अदीनचित्तो सो भोति न सो जातु विषीदति ।।५५।।
पुत्राश्च धीतराश्चैव भार्या कल्याणभद्रिका।
ओशिरित्वान सो याति यो बोधिमभिप्रस्थितो ।।५६।।
पूर्वालापी च सो भोति सुमुखश्च सुदर्शन ।
(३६८) न सो हृन्यति ईर्ष्याये न च मानेन कदाचन ।।५७।।
सो अनीर्षु सूरतश्चैव क्षान्तिये पारमिंगतो।
हितैषी गुणसपन्नो यो बोधिमभिप्रस्थितो ।।५८।।
रतन सर्वलोकस्मि उत्पादस्तस्य दुर्लभो।
अनिंदितो दक्षिणीयो यो बोधिमभिप्रस्थितो ।।५९।।

---

তিনি কুব্জ, বা খঞ্জ বা খলিত (খলতি?) অর্থাৎ কেশশূন্য হন না, (বরং তিনি সর্বপ্রকার সুলক্ষণসমূহ দ্বারা অলঙ্কৃত হইয়া যেখানে যেখানে জন্মলাভ করেন সেখানে সেখানে চলাফেরা করেন॥ ৫৩॥

দরিদ্র সত্ত্ব বা জীবকে দেখিয়া তিনি তাহাকে ধনদানে আচ্ছাদিত করেন এবং বোধিচর্যার আচরণ করিতে করিতে তিনি (অন্যদ্বারা) সংহার বা বিনাশের অতীত হন॥ ৫৪॥

এই সমগ্র পৃথিবী পরিত্যাগ করিয়া মহামতি তিনি দৈন্যশূন্য চিত্ত লাভ করেন এবং কখনই তিনি বিষাদগ্রস্ত হন না॥ ৫৫॥

যিনি বোধির দিকে অগ্রসর, তিনি পুত্র, কন্যা ও সুন্দরী ও ভদ্রলক্ষণযুক্ত স্ত্রীগণকে ত্যাগ করিয়া চলিতে থাকেন॥ ৫৬॥

তিনি অপরের সঙ্গে আগেই আলাপ করেন, তিনি মুখশোভাবিশিষ্ট ও সুদর্শন (৩৬৮) এবং তিনি ঈর্ষাদ্বারা কখনই আক্রান্ত হন না এবং মান বা অভিমানদ্বারাও নহেন॥ ৫৭॥

যিনি বোধির দিকে অগ্রসর, তিনি ঈর্ষাবিহীন, শূর বা সাহসী, ক্ষান্তি বা ক্ষমার পারংগত, হিতৈষী ও গুণসম্পদযুক্ত হন॥ ৫৮॥

যিনি বোধির দিকে অগ্রসর, তিনি জগতে রত্নস্বরূপ হন, তাঁহার উৎপাদ বা জন্ম দুর্লভ, তিনি নিন্দার পাত্র নহেন এবং তিনি অন্যের দক্ষিণার্হ অর্থাৎ পূজার যোগ্য হন॥ ৫৯॥

गगणे निमिषे शक्य बालेन गणेतु तारका ।
न तस्य गुणपर्यन्त शक्य वाचाय भाषितु ।।६०।।
शक्य सर्वेषा सत्वाना त्रियध्वचित्त जानितु ।
न तस्य गुणपर्यन्त शक्य वाचाय भाषितु ।।६१।।
महासमुद्राश्चत्वारो बालेन सिकता तथा ।
नागकोटीसहस्राणि न तस्य गुण भाषितु ।।६२।।
ये रोमा सर्वसत्वाना गतिषु षट्सु ये जगे ।
गणेतु निमिषे शक्य न तस्य गुण भाषितु ।।६३।।
यत्रेय वसुधा सर्वा आपस्कन्धे प्रतिष्ठिता ।
निमितु शक्यते बालेन न तस्य गुण भाषितु ।।६४।।
देवागारमुपादाय ये कल्पस्थायिजीविनो ।
ये अनान्तरेण वृक्षा ये च भूमि अनागता ।।६५।।
पुष्पा फलानि च शक्य गणयितु विजानता ।
न तस्य बुद्धपुत्रस्य गुणपर्यन्त भाषितु ।।६६।।

---

কোনও বালক এক নিমেষে গগনে অবস্থিত তারকাসমূহকে গণনা করিতে পারে (অর্থাৎ এরূপ অসম্ভব কার্যও সম্ভবপর হইতে পারে), কিন্তু, এইরূপ ব্যক্তির গুণের সীমা বাক্যদ্বারা বলা সম্ভবপর নয়॥ ৬০॥

কাহারও দ্বারা সর্ব সত্ত্বের বা প্রাণীর ত্রিকালগত (অর্থাৎ ভূত, বর্তমান ও ভবিষ্যতে ভাবিত) চিত্ত বা মনোভাব জানা সম্ভবপর হইতে পারে, কিন্তু তাঁহার গুণের সীমা বাক্যদ্বারা বলা সম্ভবপর নহে॥ ৬১॥

সেইরূপ কোনও বালক চারি মহাসমুদ্রের বালিকণা ও তন্মধ্যস্থ সহস্র সহস্র কোটি নাগসমূহের সংখ্যা গণনা করিতে পারে, কিন্তু, তাঁহার গুণসমূহের সংখ্যা বলা সম্ভবপর নহে॥ ৬২॥

জগতের যে ছয়টি গতি বা বিভাগ আছে তাহাতে অবস্থিত সর্ব সত্ত্বের রোমরাজি এক নিমেষে গণনা করা সম্ভবপর হইতে পারে, কিন্তু, তাঁহার গুণসমূহের সংখ্যা বলা সম্ভবপর হইতে পারে না॥ ৬৩॥

যে জলস্কন্ধ বা জলরাশির উপর প্রতিষ্ঠিত সমগ্র বসুধা আছে, তাহার ইয়ত্তা কোন বালক নিরূপণ করিতে পারে কিন্তু, তাঁহার গুণরাজির সংখ্যা বলা সম্ভবপর নহে॥ ৬৪॥

দেবগৃহ সম্বন্ধীয় যে-সব অতীত কল্প হইতে জীবিত বৃক্ষসমূহ, যে-সব ভূমি বর্তমান কালেও আছে ও ভবিষ্যতেও থাকিবে—এবং সেইরূপ যে-সব ফলসমূহ ও পুষ্পসমূহ রহিয়াছে, কোন বিজ্ঞলোক সে-গুলির গণনা করিতে পারেন, কিন্তু সেই বুদ্ধপুত্রের গুণের সীমা বলা সম্ভবপর নহে॥ ৬৫-৬৬॥

भाषेयुस्तस्य शू(सू)रस्य वर्णमालां मनोरमां।
(३६६) न शक्यं बुद्धपुत्रस्य गुणपर्यन्त भाषितुं ॥६७॥
जातीशतसहस्राणि यः से करेय अप्रियं।
देवा मनुष्यां वर्जेत्वा निरयस्तस्य गोचरः ॥६८॥
अन्धो अचक्षुको भोति दुःखितो अपरायणो।
उत्पीड़ां बोधिसत्वानां यः करोति अविद्दसु ॥६९॥
च्युतो अवीचिं गच्छेया दारुणं भयभैरवं।
महता आत्मभावेन दुःखां वेदेति वेदनां ॥७०॥
योजनआत्मभावेन भोति तत्रोपपद्यते।
समन्तमण्डलाकीर्णो समन्तपरितापितो ॥७१॥
पंच शीर्षसहस्राणि आत्मभावे प्रतिष्ठिता।
एकशीर्षे च जिह्वानां शता पंच अनूनका ॥७२॥
हृ(फ)लानां शत एकस्मिं जिह्वाग्रे प्रतिपादितो।
तं पाचेति महाघोरं पापकर्मस्य तत्फलं॥७३॥
अवीचितश्च्यवित्वान तपनं च प्रतापनं।
वेदेति तत्र दुर्मेधो पौराणं दुष्कृतं नरो ॥७४॥

---

(লোকেরা) সেই সূর্যের মনোরম বর্ণমালা বা কিরণাবলীর সংখ্যা বলিতে পারে, (৩৬৯) কিন্তু, বুদ্ধপুত্রের গুণের সীমা বলা সম্ভবপর নহে॥ ৬৭॥

যিনি শতসহস্র বৎসর ধরিয়া তাঁহার (অর্থাৎ বুদ্ধপুত্রের) অপ্রিয় আচরণ করেন, দেব ও মনুষ্য বাদ দিয়া তাঁহার গতি হইবে নিরয় বা নরক॥ ৬৮॥

যে অবিদ্বান্ বা মূর্খ ব্যক্তি বোধিসত্ত্বদিগের উৎপীড়ন করে, সে ব্যক্তি অন্ধ, চক্ষুর্বিহীন, দুঃখগ্রস্ত ও অসহায় হয়॥ ৬৯॥

সেই (মূর্খ ব্যক্তি) চ্যুত বা মৃত হইয়া ভয়ে ভয়ঙ্কর দারুণ অবীচি-নামক নরকে যায় এবং তাঁহার মহৎ বা বৃহদায়তন শরীর লইয়া সে দুঃখকর মনোবেদনা ভোগ করে॥ ৭০॥

সেই (মূর্খ ব্যক্তি) যোজনব্যাপী বৃহৎ শরীর লইয়া সেখানে জন্মগ্রহণ করে এবং সমস্ত মণ্ডল বা বড় প্রদেশদ্বারা সমাবৃত হইয়া সে সমস্ত প্রকার তাপে পরিতপ্ত হয়॥ ৭১॥

সেই (মূর্খ ব্যক্তির) শরীরে পাঁচ হাজার মস্তক প্রতিষ্ঠিত হয়, এবং তাহার এক একটি মস্তকে পাঁচ শত জিহ্বার কম আবির্ভূত হয় না॥ ৭২॥

(আবার) তাহার এক একটি জিহ্বার অগ্রভাবে এক শত ফল বা ফাল অর্থাৎ কাটিবার অঙ্কুশ প্রদত্ত থাকে। তাহার সেই পাপকর্মের মহাঘোর ফল এই কার্য-দ্বারাই পরিপক্ক হয়॥ ৭৩॥

অবীচি হইতে চ্যুত হইয়া সেই লোক তপন ও প্রতাপন-নামক নরক (ভোগ

उत्पीडा बुद्धपुत्राणा य. करोति अविद्दसु ।
न तस्य सुलभो जातु भेष्यते मानुषो भव ।।७५।।
जातीशतसहस्राणि शतानि नयुतानि च ।
दु खा वेदना वेदयति ततोनिदान पच्यति ।।७६।।
मज्जाघासो विषो भोति अभिमर्दो भयानको ।
(३७०) उत्पीडन करित्वान बुद्धपुत्राण तायिना ।।७७।।
क्षुधापिपासामधिगतो पापकर्मस्य तत्फल।
न सो भोजन लब्धान जातु तृप्तीय भुजति ।।७८।।
ततो च्यवित्वा यमलोके महाद्रोणिषु खज्जति ।
न त्राण लभते जातु कृत्वा उत्पीड भिक्षुणा ।।७६।।
ततो च्युत कालगतो मानुष लोकमागतो ।
जात्यन्धो भोति दुर्मेधो दुष्टचित्तो असवृतो ।।८०।।
वाचा दुर्भाषिता भवति असत्या घोषपापिका ।
मनुष्येहि च्यवित्वान क्षिप्र गच्छति दुर्गति ।।८१।।
कल्पकोटीसहस्रेहि न जातु बुद्ध पश्यति ।
उत्पीडा बुद्धपुत्राणा य करोति असवृतो ।।८२।।

---

করে) এবং সেখানে সেই মেধাশূন্য (মূর্খ) লোক তাহার প্রাচীন দুষ্কর্মের ফল ভোগ করে॥ ৭৪॥

যে অবিদ্বান্ বা মূর্খ ব্যক্তি বুদ্ধপুত্রদিগের উৎপীড়ন করে—তাহার কখনই মানুষ জন্ম সুলভ হইবে না॥ ৭৫॥

সে ব্যক্তি শতসহস্র, শত শত নিযুত জন্ম ব্যাপিয়া সেই কারণে দুঃখকর বেদনা ভোগ করে ও ফলপাক প্রাপ্ত হয়॥ ৭৬॥

(৩৭০) ত্রাণকারী বা তাদৃশ বুদ্ধগণের উৎপীড়ন করিলে ভয়ানক, বিমর্দন কারী মজ্জাঘাতী বিষ তাহাকে আক্রমণ করে॥ ৭৭॥

তাহার পাপকর্মের এই ফল যে, সে ক্ষুধা ও পিপাসায় কষ্ট পায় এবং ভোজ্য দ্রব্য পাইলেও সে কখন তৃপ্তিসহকারে তাহা ভোজন করিতে পারে না॥ ৭৮॥

সেথান হইতে পতিত হইয়া সে যমলোকে মহাদ্রোণীসমূহে অর্থাৎ বড় বড় জলাধারে খাদিত হয়। ভিক্ষুদিগের উৎপীড়ন করিয়া (কেহ) কখনও ত্রাণ লাভ করে না॥ ৭৯॥

কাল প্রাপ্ত হইয়া সেই স্থান হইতে চ্যুত হইয়া সে মানুষ লোকে আসিয়া জন্মান্ধ হইয়া বুদ্ধিবিহীন দুষ্টচিত্ত ও অসংযত থাকে॥ ৮০॥

বাক্য প্রয়োগবিষয়ে (সে) দুর্বচন অসত্যবাদী ও পাপশব্দভাক্ হইয়া মনুষ্য-লোক হইতে চ্যুত হইয়া শীঘ্রই দুর্গতি প্রাপ্ত হয়॥ ৮১॥

वस्तुषु बुद्धपुत्राणां करोन्तो रक्ष धार्मिकां ।
वर्जेति दुर्गती सर्वां क्षिप्रं गच्छति स्वर्गतिं ।।८३।।
आढ्यो महाधनो भवति बलवन्तो विशारदो ।
स्मृतिप्रज्ञाय संपन्नो सुखितो भोत्यनुपद्रुतो ।।८४।।
यदा च लोकप्रद्योता भवन्ति परिनिर्वृता ।
पश्यित्वा बुद्धस्तूपानां सत्करोन्ति पुनर्पुनः ।।८५।।
को इमानेदृशा धर्मा श्रुत्वा बुद्धस्य भाषितां ।
प्रसादं बुद्धपुत्राणां न करेया पुनः पुनः ।।८६।।
यश्च बुद्धसहस्राणि शतानि नयुतानि च ।
यथा वालिका गंगाये एत्तकां कल्प सत्करे ।।८७।।
यश्च प्रलुज्जन्तं सद्धर्मं लोकनाथेन दर्शितं ।
(३७१) एकरात्रिंदिवं चापि धारये पुण्यं विशिष्यति ।।८८।।
अहं च पूजितो भोति बुद्धज्ञाने प्रतिष्ठितः ।।
ते पि च पूजिता बुद्धा धर्मे लुज्जन्ते धारिते ।।८९।।

---

অসংস্কৃত বা অসংযত হইয়া যে ব্যক্তি বুদ্ধপুত্রদিগের উৎপীড়ন করে, সে কখনই সহস্র সহস্র কোটি কল্পেও বুদ্ধকে দেখিতে পায় না॥ ৮২॥

যে-ব্যক্তি তাঁহাদের নিজ নিজ বস্তুতে (অর্থাৎ বুদ্ধক্ষেত্রে) বুদ্ধপুত্রদিগের ধর্মোচিত রক্ষা করে, সে সর্বপ্রকার দুর্গতি বর্জন করিতে পারে ও শীঘ্রই স্বর্গগমন লাভ করে॥ ৮৩॥

সে আঢ্য (সম্পদশালী), ধনী, বলবান্, বিশারদ (আত্মবিশ্বাসী), স্মৃতি ও প্রজ্ঞাসম্পন্ন হইয়া, নিরুপদ্রব হইয়া সুখান্বিত হয়॥ ৮৪॥

(এমন ব্যক্তিরা) লোকপ্রদীপ (বুদ্ধগণ) পরিনির্বাণ প্রাপ্ত হইলে তাঁহাদের স্তূপ দেখিলেই পুনঃ পুনঃ তাহাতে সৎকার বা পূজা প্রদর্শন করে॥ ৮৫॥

কে এমন আছে, যে বুদ্ধের উপদিষ্ট এই ঈদৃশ ধর্ম বা তথ্যসমূহ শ্রবণ করিয়া পুনঃ পুনঃ বুদ্ধপুত্রদিগের প্রতি প্রসাদ বা বিশ্বাস স্থাপন না করিয়া থাকিতে পারে? ॥ ৮৬॥

যিনি সহস্র সহস্র, শত শত, নিযুত নিযুত-সংখ্যক বুদ্ধদিগের প্রতি, গঙ্গায় যত বালুকা আছে তত কল্প ধরিয়া সৎকার প্রদর্শন করেন এবং যিনি লোকনাথ বুদ্ধের উপদিষ্ট সদ্ধর্ম ভেদগ্রস্ত হইতে থাকিলে (৩৭১) কেবল এক রাত্রি বা একদিনও তাহা ধারণ করিয়া রাখেন, তিনি পুণ্যাত্মা হইয়া বিশিষ্ট লোক হইতে পারেন॥ ৮৭-৮৮॥

তিনি এখানে (অহং = অয়ং) বুদ্ধের জ্ঞানে প্রতিষ্ঠিত হইয়া (সকলের) পূজা প্রাপ্ত হন। ভগ্নপ্রায় ধর্ম ধারিত বা রক্ষিত হইলে, সেই বুদ্ধেরাও পূজিত হন॥ ৮৯॥

प्रलुज्जमाने सद्धर्मे यो रक्षे शास्तु शासन ।
कल्पकोटीसहस्रेहि न सो जातु विहन्यति ।।६०।।
कायेन सुखितो भोति न स रोग च गच्छति ।
अमनापसहस्रेहि न जातु सहरीयति ।।६१।।
क्षान्तिये भोति सपन्नो सूरत सखिलो मृदु ।
मैत्रचित्तश्च सत्वेभ्यो रक्षित्वा शास्तु शासन ।।६२।।
सुखितो प्रमुदित· प्रतिनोश
प्रतिलभति पुरिमनिरोधदृष्ट ।
सर्वा जहति अक्षणा अशेषा
जिनवरधर्म धारेत्वा लुज्जमान ।।६३।।
कवचितो सदा भोति लक्षणेहि
यथा गगण प्रतिपूर तारकेहि ।
स मधुरवचनो मनोज्ञघोषो
जिनवरधर्म धारेत्व लुज्जमान ।।६४।।
हीनकुलविवर्जितो स भोति
सुखित येषु न अस्ति सौमनस्य ।

---

সদ্ধর্মের ভেদ উপস্থিত হইলে যিনি শাস্তা (উপদেষ্টা) বুদ্ধের শাসন (উপদেশ) রক্ষা করেন, তিনি সহস্র সহস্র কোটি কল্পমধ্যে কখনই কোন ক্ষতিগ্রস্ত হন না॥ ৬০॥

(তিনি) শরীরবিষয়ে সুখী থাকেন এবং তিনি রোগ প্রাপ্ত হন না। সহস্র সহস্র অমনাপ বা বিপদদ্বারাও তিনি কখনও সংহার প্রাপ্ত হন না॥ ৬১॥

শাস্তা বুদ্ধের উপদেশ রক্ষা করিলে, (যে-কেহ) ক্ষান্তিযুক্ত, সাহসী, বাক্ ব্যবহারে শান্ত ('অখিল' পাঠ হইলে 'কর্কশতাবিহীন' অর্থ) ও মৃদু এবং অপর প্রাণীর প্রতি মৈত্রীভাবাপন্ন হইতে পারেন॥ ৬২॥

তিনি পূর্ব পূর্ব (ধর্মের) নিরোধ বা বিলোপের সময়ে অনুভূত নিন্দা সুখিত ও আনন্দিত চিত্তে সহ্য করিতে পারেন, কিন্তু, জিনবর (বুদ্ধের) ধর্ম ভেদপ্রাপ্ত হইতে লাগিলে তাহা ধারণ করিয়া তিনি সর্বপ্রকার অক্ষণ বা অসুবিধা বর্জন করিতে বা এড়াইতে পারেন॥ ৬৩॥

জিনবরের ধর্ম ভেদপ্রাপ্ত বা নষ্ট হইতে লাগিলে তিনি মধুরবচন ও মনোরম কণ্ঠশব্দ প্রাপ্ত হইয়া গগনতল যেমন তারকাসমূহদ্বারা পরিপূর্ণ তেমন তিনি সর্বদা সুলক্ষণসমূহদ্বারা কবচিত বা সংবৃত হন॥ ৬৪॥

যে কুলে সুখ ও সৌমনস্য (মনঃপ্রীতি) নাই সেই হীন কুলে জন্ম বিসর্জন

आढ्य सुखित भोति भोगवां च
(३७२) जिनवरधर्म धारेत्व लुज्जमानं ।।९५।।
स्थामवर उपेति वीर्यवन्तो
विचरति सर्वां वसुन्धरां अदीनो ।
बुद्धशतसहस्र सत्करोति
जिनवरधर्म धारेत्व लुज्जमानं ।।९६।।
स्मृतिमतिगतिवन्तो पुण्यवन्तो
परमसुसत्कृतु भोति नरामरेषु ।
विदु परमप्रशस्त जंबुद्वीपे
जिनवरधर्म धारेत्व लुज्जमानं ।।९७।।
परमसुअभिरूपदर्शनीयो
प्रिय भवति नरनारीणां मरूणां ।
सुरुचिरु प्रशस्तु पुण्यवन्तो
जिनवरधर्म धारेत्व लुज्जमानं ।।९८।।
कल्पशतसहस्रकोटी पूरां
गुणस्थाविर्यसंगतो अनन्तज्ञानी ।
नो च क्षपेय सर्वं आनुशंसं
जिनवरशासनं लुज्जितं धरेत्वा ।।९९।।

---

করিয়া, (৩৭২) ভেদপ্রবণ জিনবরের ধর্ম ধারণ করিয়া আঢ্য (সম্পদ্‌শালী), সুখিত ও ভোগসমন্বিত হইতে পারেন॥ ৯৫॥

জিনবরের ধর্ম ভেদ-প্রবণ হইলে যিনি তাহা ধারণ করিয়া রাখেন, এবং শত-সহস্র বুদ্ধের প্রতি সৎকার বা পূজা প্রদর্শন করেন তিনি স্থান বা স্থৈর্যে শ্রেষ্ঠ হইয়া বীর্যবান্‌ হইয়া দৈন্যভাব ত্যাগপূর্বক সর্ব বসুন্ধরাতে বিচরণ করিতে পারেন॥ ৯৬॥

যিনি জিনবরের ধর্ম নষ্ট হইতে লাগিলে ইহাকে ধরিয়া রাখেন, তিনি স্মৃতিমান্‌, মতিমান্‌ ও গতিমান্‌ (সদ্‌গতিসম্পন্ন) এবং পুণ্যবান্‌ হইয়া, নর ও দেবগণ মধ্যে উত্তমরূপে অত্যন্ত সমাদৃত হইয়া জম্বুদ্বীপে বিদ্বান্‌ বলিয়া পরম প্রশংসিত হন॥ ৯৭॥

জিনবরের ধর্ম ভেদপ্রবণ হইলে যিনি তাহা ধরিয়া রাখেন, তিনি সুরুচির, প্রশংসিত, পুণ্যবান্‌ হইয়া পরম অত্যধিক রূপে সুদর্শন হইয়া নরনারীর ও দেবগণের প্রিয় হন॥ ৯৮॥

জিনবরের ধর্ম নষ্ট হইতে লাগিলে যিনি তাহা ধরিয়া রাখেন, তিনি পূর্ণ

येषामिम पुरिमसूत्र शास्ता
दशबलधारि प्रकाशि देवदेवो ।
तेषामिद नराणा हर्षमप्रकम्प्य
भविष्यति पश्चिमे काले वर्तमाने ॥१००॥
भाषेच्च जिनवरधर्म निर्वृताना
(३७३) श्रद्धाय तेषा धरयति गारवेण ।
दान च देति अपरिमितचेतियेषु
पूजेति सघ भगवतो च गारवेण ॥१०१॥
प्रलुज्जमाने जिनवरशासनस्मि
धारेति शास्तु वरधर्मनेत्री ।
सो त अकरित्वा शुभकर्मश्रेष्ठ
नोपचत्रमे शुभ कालकर्म ॥१०२॥
सर्वे च सत्वा सियु लोकनाथा
समन्तचक्षू हतरजनिष्किलेशा ।
ते कल्पकोटीनयुता सहस्रा
भाषेयु वर्ण जिनवरे पुष्पदिन्ने ॥१०३ ॥

---

শতসহস্র কোটি কল্পে গুণাবলীর স্থায়িত্বদ্বারা সমন্বিত হইয়া অনন্ত জ্ঞানবিশিষ্ট হন এবং তিনি সর্বপ্রকার সুখ্যাতি বা প্রশংসা হইতে বঞ্চিত হন না॥ ৯৯ ॥

দেবদেব দশবলধারী শাস্তা (বুদ্ধ), যাঁহাদের নিকট এই পূর্ববর্তী সূত্র প্রকাশ করিয়াছিলেন, সেই নরগণের পশ্চিম (শেষ) কাল (বা জীবন) বর্তমান থাকিতেই তাঁহাদের অপ্রকম্প্য বা স্থির হর্ষ অনুভূত হইবে॥ ১০০॥

(সেই সৌভাগ্যশালী ব্যক্তি) জিনবরের ধর্ম নির্বাণপ্রাপ্ত জনদের সমক্ষে বলিবেন। তাঁহাদের প্রতি গৌরববশতঃ তিনি (সেই ধর্ম) (৩৭৩) শ্রদ্ধাসহকারে ধারণ করিয়া রাখিবেন এবং অসংখ্য চৈত্যসমূহে তিনি দানক্রিয়া সম্পাদন করিবেন এবং ভগবানের (অর্থাৎ বুদ্ধের) প্রতি গৌরববশতঃ (তিনি) সংঘের উদ্দেশ্যেও পূজা দিবেন॥ ১০১॥

জিনবর (বুদ্ধের) শাসন বা উপদেশ লুপ্ত হওয়ার উপক্রম হইলে, (তিনি) শাস্তা বুদ্ধের শ্রেষ্ঠধর্মের নীতি বা পন্থা ধারণ বা গ্রহণ করেন। তিনি সেই শ্রেষ্ঠ শুভ কর্ম না করিলে শুভ কালকর্ম বা উত্তম মৃত্যু লাভ করিতে পারিবেন না ॥ ১০২॥

সব সত্ত্ব বা জীবই লোকনাথ (বুদ্ধ) হইতে পারেন এবং তাঁহারা সমস্ত বস্তুই দেখিবার চক্ষু প্রাপ্ত হইতে পারেন, তাঁহাদের রজোগুণ বা বিষয়াসক্তি হত হইতে পারে, এবং তাঁহাদের সব ক্লেশ দূরীভূত হইতে পারে। জিনবর বুদ্ধের

पापं च कर्म विजहति सर्वकालं
श्रेष्ठं च धर्म प्रकरि उदग्रचित्तो ।
चरित्वार्थं सुचिरं चारिकासु
सो बुद्धो लोके भवति अतुल्यो ।।१०४।।
यः सार्षपेण सूक्ष्मतरं ग्रहेत्वा
धूपेय गन्धं भगवतो चेतियेषु ।
तस्यानुशंसां शृणोथ मे भाषमाणं
प्रसन्नचित्ता जहिय किलेशां ।।१०५।।
सो पुण्यवन्तो चरति दिशासु
अरोगप्राप्तो दृढव्रत अप्रमत्तो ।
विनेति लोकां चरयन्तो चारिका
प्रियो मनापो भवति जनस्य ।।१०६।।
(३७४) राज्यं च प्राप्तो जिन सत्‌करोति
महानुभावो विदु चक्रवर्ती ।
सुवर्णवर्णो स्फुटो लक्षणेहि
मनोज्ञगन्धां लभते सर्वकाल ।।१०७।।
तस्य दुःखं नास्ति दौर्मनस्यं
स भोगा हीनां वितरि चारिकासु ।

---

উদ্দেশ্যে পুষ্পদানের প্রশংসা তাঁহারা সহস্র ও নিযুতসংখ্যক কোটি কল্পে বর্ণনা করিতে পারিবেন॥ ১০৩॥

(তেমন ব্যক্তি) সর্ব কালেই পাপ কর্ম পরিত্যাগ করিতে পারেন এবং সন্তুষ্ট-চিত্তে শ্রেষ্ঠ ধর্ম (সদ্ধর্ম) আচরণ করিতে পারেন। (তিনি) বহুকাল সেই উত্তম আচরণ-কর্ম সম্পাদন করিয়া পৃথিবীতে অতুলনীয় বুদ্ধ হইতে পারেন॥ ১০৪॥

যিনি এক সর্ষপ হইতেও সূক্ষ্মতর (স্বল্পাকৃতি) গন্ধদ্রব্য ভগবান্ (বুদ্ধের) চৈত্যসমূহে ধূপরূপে জ্বালান, প্রসন্নচিত্ত হইয়া তোমরা সর্বপ্রকার ক্লেশ ত্যাগ করিয়া আমাদ্বারা উক্ত সেই ব্যক্তির প্রশংসা শ্রবণ কর॥ ১০৫॥

সেই (ব্যক্তি) পুণ্যভার লইয়া সর্ব দিকে চলিতে পারেন এবং নীরোগ অবস্থা প্রাপ্ত হইয়া তিনি ব্রত দৃঢ় বাঁধিয়া অপ্রমাদী থাকিতে পারেন। তিনি উত্তম আচরণ সম্পাদন করিয়া লোকদিগকে বিনীত বা শিক্ষিত করিতে পারেন এবং সর্বজনের প্রিয় ও মনোরঞ্জনকারীও হইতে পারেন॥ ১০৬॥

(৩৭৪) মহাপ্রভাবশালী ও প্রাজ্ঞ চক্রবর্তী রাজা হইয়া রাজ্য লাভ করিয়া (তিনি) জিনের (বুদ্ধের) পূজা করেন এবং তিনি সুবর্ণের বর্ণ ধারণপূর্বক সুলক্ষণসমূহ-দ্বারা পরিস্ফুট হইয়া সর্বকালেই মনোজ্ঞ গন্ধদ্রব্যসমূহ লাভ করেন॥ ১০৭॥

आढयश्च भोति धनवा प्रभूतभोगो
अशेषप्राप्तो विचरति सर्वलोके ।।१०८।।
उपसक्रमि वहुजन पृच्छमानो
धर्म विशिष्ट जिनशासनस्मि ।
विनेति काक्षा गिरा भाषमाण'
श्रुत्वा च धर्मं लभे सौमनस्य ।।१०९।।
न पापकर्म करि हीनबुद्धि.
ज्ञान तु ज्ञात्वा परम विशिष्टो ।
करोति दिव्य शुभप्रेमणीय
शोधेति चक्षु विधमति अन्धकार ।।११०।।
न तीव्ररागो भवति न तीव्रदोषो
न तीव्रमोहो भवति मनुष्यलोके ।
चरन्त शुद्ध अशवलब्रह्मचर्य
करोति अर्थ अपरिमितअनन्त ।।१११।।
न कस्यचिद् भवति प्रदुष्टचित्तो
न भोगहानिर्भवते कदाचित्।
न तस्य नीघो भवति जनस्य
धूपेत्व गन्ध जिनचेतियेषु ।।११२।।

---

তাঁহার দুঃখ ও দৌর্মনস্য (মানসিক দুঃখ) নাই, তিনি তাঁহার চর্যাতে বা আচরণে হীন ভোগগুলিকে পার হইয়া যাইতে পারেন। তিনি আঢ্য (সম্পত্তিসম্পন্ন), ধনী ও প্রভূত ভোগ্যবস্তুসমন্বিত হন। (এবং) সর্বলোকে অশেষ দ্রব্য প্রাপ্ত হইয়া বিচরণ করেন॥ ১০৮॥

জিনের (বুদ্ধের) উপদেশসম্বন্ধে তদীয় বিশিষ্ট ধর্মবিষয়ে জিজ্ঞাসিত হইয়া তিনি জনতার নিকট উপস্থিত হন। তিনি (তদীয়) বাক্যাবলী ভাষণ করিতে যাইয়া (তাহাদের) (ধর্মবিষয়ের) সংশয় বিদূরিত করিতে পারেন। (এবং যিনি) সেই ধর্ম শ্রবণ করেন, তিনি সৌমনস্য (মানসিক সুখ) লাভ করেন॥ ১০৯॥

হীনবুদ্ধি হইয়া তিনি (কখনও) পাপ কর্ম করেন না, বরং পরম জ্ঞান (তত্ত্বজ্ঞান) জানিয়া তিনি বৈশিষ্ট্য লাভ করেন। তিনি দিব্য, শুভ প্রেমধর্ম আচরণ করেন, (নিজ) চক্ষু শোধিত করেন এবং (অজ্ঞান) অন্ধকার বিধ্বস্ত বা ফুৎকারে দূরীভূত করেন॥ ১১০॥

মনুষ্যলোকে তিনি রাগ (বিষয়াসক্তি), দ্বেষ (বিরাগ) বা মোহবিষয়ে তীব্রতা অবলম্বন করেন না। (কিন্তু,) শুদ্ধ ও নির্মল ব্রহ্মচর্য আচরণ করিয়া তিনি অপরিমিত ও অনন্ত অর্থ (শুভবস্তু) লাভ করেন॥ ১১১॥

(३७५) विशुद्धचित्तो विमलो विधूतपापः
शान्तः प्रशान्तः परशमेनुपेतः ।
कल्पान कोटी नयुता शतां चरित्वा
बोधिं अतुल्यां स्पृशति अदीनचित्तो ॥११३॥
सत्वान कोटीनयुतां सहस्रां
मार्गे अशोके परमे स्थपेत्वा ।
वर्तेत्व चक्रं असदृशं सर्वलोके
निर्वायि पश्चा हृतरजो निष्किलेशो ॥११४॥
पताकं दत्वा भगवतो चेतियेषु
जनयेत् छन्दं कथमस्मि बुद्ध लोके ।
सो पूजनीयो भवति जनस्य
चरन्तु श्रेष्ठो जिनचारिकाये ॥११५॥
विघुष्टशब्दो भवति विदु प्रशांस्यः
शुद्धं विशुद्धं लभे आत्मभावं ।
उद्वीक्षणीयो भवति जनस्य
देवान नागान गुरु पुजितश्च ॥११६॥

---

তিনি কাহারও প্রতি চিত্তে দূষণভাব পোষণ করেন না, এবং কখনও তাঁহার ভোগহানি ঘটে না। তাঁহা হইতে লোকের কোন দুঃখকষ্ট লব্ধ হয় না; যে-হেতু তিনি জিনের (বুদ্ধের) চৈত্যসমূহে গন্ধদ্রব্য ধূপস্বরূপ জ্বালাইয়াছেন॥ ১১২॥

(৩৭৫) তিনি বিশুদ্ধচিত্ত, বিমল ও পাপবিহীন এবং শান্ত, প্রশান্ত ও শ্রেষ্ঠ শমভাবযুক্ত হইয়া (তিনি) শত শত নিযুতসংখ্যক কোটি কল্পে চলিয়া অদীনচিত্তে অতুলনীয় বোধি বা প্রজ্ঞা স্পর্শ বা লাভ করিতে পারেন॥ ১১৩॥

শোকহীন শ্রেষ্ঠ মার্গে সহস্র সহস্র নিযুত-সংখ্যক কোটি সত্ত্বগণকে স্থাপিত করিয়া, (তিনি) সর্বলোকে অনুপম (ধর্ম-)চক্র প্রবর্তিত করিবেন এবং পরে সর্বপ্রকার ক্লেশের অতীত হইয়াও জগতের সর্বপ্রকার কাম্যবিষয়ে অনুরাগ নষ্ট করিয়া নির্বাণ প্রাপ্ত হইবেন॥ ১১৪॥

যিনি ভগবানের চৈত্যসমূহে পতাকা দান করেন এবং 'এই লোকে কেমন করিয়া আমি বুদ্ধ হইতে পারিব' এইরূপ কামনা পোষণ করেন, তিনি জিনের আচরণ-সমূহের অনুবর্তন করিয়া শ্রেষ্ঠ হইতে পারেন এবং জনসমূহের পূজনীয় হইতে পারেন॥ ১১৫॥

তাঁহার শব্দ বা নাম (অর্থাৎ খ্যাতি) বিঘোষিত হয় এবং তিনি বিদ্বান্ ও প্রশংসনীয় হন। তিনি শুদ্ধ ও পবিত্র আত্মলাভ (দেহ) লাভ করিতে পারেন। লোকসমূহের উদ্‌বীক্ষণীয় হন (অর্থাৎ লোকেরা তাঁহার ধর্মনায়কত্বের দিকে

सुवर्णवर्णो सद आत्मभावो
लाभी च भोति शुभचीवराणा।
कर्पासिकानामथ कम्बलाना
क्षोमदुकूलान च कौशिकाना ॥११७॥
ये जम्बुद्वीपे कुलश्रेष्ठ भोन्ति
आढचा महात्मा बहुधनस्वापतेया।
तत्रैव तस्य भवतोपपत्ति
(३७६) वर्जेति हीना कुला ये दरिद्रा ॥११८॥
येन तस्य क्वचिज्जनियति ईश्वरत्व
प्रदुष्टचित्तो न भवति कश्चि सत्वो।
पाप च कर्म गरहति सो परेषा
विशुद्धशीलो भवति सदाप्रमत्तो ॥११९॥
अमत्सरी भवति अनाग्रहीत
सो मुक्तत्यागो भवति अशोकप्राप्तो।
न जीविकार्थं जनयति मो परेषा
विघुष्टशब्दो भवति सदा प्रशस्तो ॥१२०॥

---

দৃষ্টি উত্থাপিত করে)। এবং তিনি দেব ও নাগগণের পূজস্থানীয় ও পূজনীয় হইতে পারেন॥ ১১৬॥

তাঁহার শরীর সদাই সুবর্ণের বর্ণবিশিষ্ট হয় এবং তিনি কার্পাস, কম্বল (রোমময়), ক্ষৌম, রেশমী ও কৌশিক চীবর (বা সংন্যাসীর বসন) লাভ করিতে পারেন॥ ১১৭॥

জম্বুদ্বীপে (ভারতে) যে সব শ্রেষ্ঠ কুল আঢ্য, উচ্চমনাঃ ও বহুপ্রকার ধন ও দ্রব্যসম্পত্তিযুক্ত আছে—সেখানেই তাহার উৎপত্তি হইতে পারে (৩৭৬) এবং যে সব কুল হীন ও দরিদ্র (তিনি) তাহা বর্জন করিতে পারেন (অর্থাৎ এখানে তাঁহার পুনর্জন্ম নিবারিত হয়)॥ ১১৮॥

যে কোন সত্ত্ব (বা প্রাণী) কখনও যদি তাঁহার ঈশ্বরত্ব বা প্রভুত্ব জানিতে পারে তাহা হইলে তাহার চিত্ত দোষযুক্ত হয় না। এবং সে অন্য লোকের পাপকর্মের নিন্দা করিয়া থাকে এবং সে সদা অপ্রমাদী হইয়া বিশুদ্ধশীলযুক্ত হয়॥ ১১৯॥

সে মাৎসর্যবিহীন এবং এই সংসারে (ইতঃ) কাহার নিকট হইতে কোন দান গ্রহণ করে না বরং সে শোকবিহীনতা প্রাপ্ত হইয়া অপরকে মুক্তভাবে দান করে। সে অন্য লোকের জীবিকার প্রয়োজন উৎপাদন করে না। সে সদা প্রশংসা লাভ করিয়া তাহার কীর্তি বিঘোষিত করাইতে পারে॥ ১২০॥

परियित्व बुद्धं महासार्थवाहं
करोति पूजां सद हृष्टचित्तो ।
छत्रैः पताकैः ध्वजगन्धमाल्यैः
सदा चरन्तो अशवलब्रह्मचर्य ॥१२१॥
मनुष्यलोके गुरुकृत सत्कृतो च
देवेषु दिव्यं लभति विमानश्रेष्ठं ।
मनोज्ञवर्ण सुरुचिरदर्शनीयं
रजताभिच्छन्नं मणिस्फाटिकेहि ॥१२२॥
(चित्रं) सुमेरुमूर्ध्ने लभति ईश्वरत्वं
सर्वे स्य देवा अभिनत शिष्यभूता ।
धर्मेण तेषां जनयति सौमनस्यं
न जातु भोति परमप्रमत्तो ॥१२३॥
ततो च्यवित्वा भविष्यति मनुष्यलोके
राजान श्रेष्ठो वरचक्रवर्ती ।
न तस्य पापं जनयति कश्चि सत्वः
(३७७) प्रियो मनापो भवति जनस्य ॥१२४॥
कल्पान कोटीनयुता सहस्रां
लभित्व सौख्यं सुचिरं मर्त्यलोके ।

---

মহাসার্থবাহ (শ্রেষ্ঠ ধর্মবাণিজক) বুদ্ধকে দর্শন করিয়া সে আনন্দিতচিত্তে এবং সর্বদা অনবদ্য ব্রহ্মচর্য পালন বা আচরণ করিয়া ছত্র, পতাকা, ধ্বজা, গন্ধদ্রব্য ও মাল্যসমূহদ্বারা (তাঁহার) পূজা করিয়া থাকে॥ ১২১॥

মনুষ্যলোকে সে গুরুবৎ পূজিত ও সম্মানিত হইয়া, দেবগণমধ্যে মনোরম-বর্ণবিশিষ্ট, অত্যুজ্জ্বল ও সুন্দর এবং মণি ও স্ফটিকশোভিত রৌপ্যপরিব্যাপ্ত শ্রেষ্ঠ বিমান বা প্রাসাদ লাভ করিতে পারে॥ ১২২॥

সে মেরুপর্বতের শিখরদেশে বিচিত্র প্রকারের ঈশ্বরত্ব বা প্রভুত্ব লাভ করিতে পারে। সকল দেবতারাই তাহার শিষ্যসদৃশ হইয়া তাহার নিকট অভিনত হন। ধর্মোপদেশদ্বারা সে তাঁহাদিগের আনন্দ উৎপাদন করে। সে কখনই অত্যন্ত প্রমাদী হয় না॥ ১২৩॥

সেখান হইতে চ্যুতি বা নিষ্ক্রমণ লাভ করিয়া সে মনুষ্যলোকে (আসিয়া) রাজগণের মধ্যে শ্রেষ্ঠ হইয়া মহান চক্রবর্তী (নরপতি) হইবে। কোন জীবই তাহার প্রতি কোন পাপাচরণ করিতে পারিবে না এবং (৩৭৭) সে লোকের প্রিয় ও মনোরঞ্জক হইতে পারিবে॥ ১২৪॥

মর্ত্যলোকে সে সহস্র সহস্র নিযুতসংখ্যক কোটি কল্প বহুকাল সুখ লাভ

गत्वान देश पुरिमजिनान बुद्धं
सो बोधि बुद्धे अजर(रा)मरामशोका ॥१२५॥
ध्वज दहित्वा हतरजसत्वसारे
त च प्रसूत लभो नो चिरेण।
प्रभूतकोशो भवति अनोपमप्रज्ञः
परिवार तस्य होति अदीनचित्तो ॥१२६॥
लभित्व भोगा विभजति भुजते च
न तस्य त्रासो भवति न दौर्मनस्य।
राजा सो तुष्टो वितरति ग्रामराष्ट्र
न पापचित्त जनयति तस्मि जातु ॥१२७॥
श्रेष्ठी विशिष्टो भवति प्रभूतकोशो
गृहपतिश्च रतनविचिनितांगो।
पुत्रो च राज्ञो अथ वा अमात्यो
राजा च भवति बल(र)-चक्रवर्ती ॥१२८॥
वर्जेति सो हीनकुलानि सर्वान्
विशिष्टभोग कुलरत्न लभित्वा।

---

করিয়া, পূর্ববর্তী জিনদিগের দ্বারা উষিত (কৃতবাস) স্থানে (অর্থাৎ বোধিমণ্ডপে) যাইয়া জরাবিহীন, নাশবিহীন ও শোকবিহীন বোধি বা সম্যক্প্রজ্ঞায় প্রবুদ্ধ হইতে পারে॥ ১২৫॥

যে-ব্যক্তি নিহতরজস্ক জীবশ্রেষ্ঠ (বুদ্ধের) উদ্দেশ্যে ধ্বজা দান করে সে ব্যক্তি বিনা বিলম্বে সেই কর্মের ফল লাভ করে। সে প্রভূত কোশের (ধনসম্পদের) অধিকারী হইয়া অনুপম প্রজ্ঞা-বিশিষ্ট হয়। তাহার পরিজনেরাও অদীন (মহৎ) চিত্তবিশিষ্ট হইয়া থাকে॥ ১২৬॥

সে ভোগ্যবস্তুসমূহ লাভ করিয়া সেগুলি অপরকে (উপভোগের জন্য) ভাগ করিয়া দিয়া (নিজেও) ভোগ করে। তাহার (মনে) কোন ত্রাস বা দুঃখভাব হয় না। সে ব্যক্তি রাজা হইয়া (লোকদিগকে) গ্রাম ও রাষ্ট্র বিতরণ করিয়া দেয় এবং সে কখনই সেগুলির প্রতি কোন পাপভাব পোষণ করে না॥ ১২৭॥

প্রভূত কোশের (ধনভাণ্ডারের) অধিকারী হইয়া সে বিশিষ্ট শ্রেষ্ঠী হইতে পারে এবং রত্নসমূহদ্বারা শোভিতাঙ্গ হইয়া গৃহপতিও হইতে পারে। সে রাজার পুত্র বা (রাজার) অমাত্যও হইতে পারে। এবং শ্রেষ্ঠ চক্রবর্তী রাজা (সম্রাট্)ও হইতে পারে॥ ১২৮॥

বিশিষ্ট বিশিষ্ট ভোগ্যবস্তুসমন্বিত কুলরত্নে (উত্তমকুলে) (জন্ম) লাভ করিয়া সর্ব হীন কুলসমূহ পরিহার করিতে পারে। এবং সে অদীনচিত্ত হইয়া সদা

सदाप्रमत्तो भवति अली (दी) नचित्तो
वर्जेति कामां यथ मीढकुम्भं ॥१२९॥
(३७८) विशिष्टरूपं लभते क्षणांश्च
कुले च श्रेष्ठे भवतीश्वरश्च।
परिवारस्तस्य भवति अभेद्यो
पुरस्कृतश्च भवति जनेन ॥१३०॥
न चित्तशूलं जनयति सो परेषु
प्रसन्नचित्तो सदा अप्रमत्तो।
न तस्य अग्नि क्रमते न शस्त्र
उल्लोकनीयो सद पुण्यवन्तो ॥१३१॥
प्रमादं सो न चरति पुण्यवन्तो
सुसंप्रजानो सद सो मनुष्यो।
सुनिगृहीतो भवति मुक्तचित्तो
न तस्य... (कश्चिदस्य ?) धर्मस्य अन्तो ॥१३२॥
सुतीक्ष्णगात्रो भवति विशिष्टो
सुविशुद्धचित्तो भगवां सत्यवादी।
भयार्दितानां जने सौमनस्यं
त्राणं चरेय च परायणं च ॥१३३॥

---

অপ্রমাদী হইতে পারে। এবং মূত্রপূর্ণ কুম্ভের ন্যায় কাম্যবস্তুসমূহ বর্জন করিতে পারে॥ ১২৯॥

(৩৭৮) সে-ব্যক্তি বিশিষ্ট রূপ বা আকৃতি ও ক্ষণসমূহ (কর্মসম্পাদনের উত্তম অবকাশ) লাভ করে এবং শ্রেষ্ঠকুলে প্রভু হইতে পারে। তাহার পরিজনেরা (অন্যের) অভেদ্য হয় (অর্থাৎ কেহ তাহাদের প্রভুভক্তি ভেদ করিতে পারে না)। এবং লোকেরা তাহাকে (পূজ্যত্ববশতঃ) অগ্রগামী রাখে॥ ১৩০॥

সে অন্যলোকদের চিত্তশূল উৎপাদন করে না (বরং) সে সদাই (সকলের প্রতি) প্রসাদগুণযুক্ত থাকিয়া (স্বয়ং) অপ্রমাদী রহে। তাহার প্রতি অগ্নি ও শস্ত্র কোনরূপ (অনিষ্টের) ক্রিয়া করিতে সমর্থ হয় না। সে সকলের উল্লোকনীয় থাকে (অর্থাৎ সকলেই তাহার দিকে চাহিয়া থাকে) এবং সর্বদা সে পুণ্যবান্ হয়॥ ১৩১॥

সে পুণ্যবান্ হওয়ায় (কখনও) প্রমাদের কাজ করে না। সেই মনুষ্য সদাই উত্তম প্রজ্ঞাবিশিষ্ট এবং সুসংযত ও মুক্তচিত্ত হইয়া থাকে। তাহার ধর্মাচরণের কোন শেষ নাই॥ ১৩২॥

সে অত্যন্ত কর্মঠ গাত্র ধারণ করিয়া বিশিষ্ট, অত্যন্ত বিশুদ্ধচিত্ত সত্যবাদী ও ভগবান্ (প্রভুত্বশালী) হয়। যাহারা ভয়ার্ত লোক তাহাদের সুখ উৎপাদন

गत्वान देश पुरिमजिनान बुद्धं
सो वोधि वुद्धे अजर(रा)मरामशोका ।।१२५।।
ध्वज दहित्वा हतरजसत्वसारे
त च प्रसूत लभो नो चिरेण ।
प्रभूतकोशो भवति अनोपमप्रज्ञो
परिवार तस्य होति अदीनचित्तो ।।१२६।।
लभित्व भोगा विभजति भुजते च
न तस्य त्रासो भवति न दौर्मनस्य ।
राजा सो तुष्टो वितरति ग्रामराष्ट्र
न पापचित्त जनयति तस्मि जातु ।।१२७।।
श्रेष्ठी विशिष्टो भवति प्रभूतकोशो
गृहपतिश्च रत्नविचित्रितागो ।
पुत्रो च राज्ञो अथ वा अमात्यो
राजा च भवति वल(र)-चक्रवर्ती ।।१२८।।
वर्जेति सो हीनकुलानि सर्वान्
विशिष्टभोग कुलरत्न लभित्वा ।

---

করিয়া, পূর্ববর্তী জিনদিগের দ্বারা উষিত (কৃতবাস) স্থানে (অর্থাৎ বোধিমণ্ডপে) যাইয়া জরাবিহীন, নাশবিহীন ও শোকবিহীন বোধি বা সম্যগ্প্রজ্ঞায় প্রবুদ্ধ হইতে পারে॥ ১২৫॥

যে-ব্যক্তি নিহতবজস্ক জীবশ্রেষ্ঠ (বুদ্ধের) উদ্দেশ্যে ধ্বজা দান করে সে-ব্যক্তি বিনা বিলম্বে সেই কর্মের ফল লাভ করে। সে প্রভূত কোশের (ধনসম্পদের) অধিকারী হইয়া অনুপম-প্রজ্ঞা-বিশিষ্ট হয়। তাহার পরিজনেরাও অদীন (মহৎ) চিত্তবিশিষ্ট হইয়া থাকে॥ ১২৬॥

সে ভোগ্যবস্তুসমূহ লাভ করিয়া সেগুলি অপরকে (উপভোগের জন্য) ভাগ করিয়া দিয়া (নিজেও) ভোগ করে। তাহার (মনে) কোন ত্রাস বা দুঃখভাব হয় না। সে ব্যক্তি রাজা হইয়া (লোকদিগকে) গ্রাম ও রাষ্ট্র বিতরণ করিয়া দেয় এবং সে কখনই সেগুলির প্রতি কোন পাপভাব পোষণ করে না॥ ১২৭॥

প্রভূত কোশের (ধনভাণ্ডারের) অধিকারী হইয়া সে বিশিষ্ট শ্রেষ্ঠী হইতে পারে এবং রত্নসমূহদ্বারা শোভিতাঙ্গ হইয়া গৃহপতিও হইতে পারে। সে রাজার পুত্র বা (রাজার) অমাত্যও হইতে পারে। এবং শ্রেষ্ঠ চক্রবর্তী রাজা (সম্রাট্)ও হইতে পারে॥ ১২৮॥

বিশিষ্ট বিশিষ্ট ভোগ্যবস্তুসমন্বিত কুলরত্নে (উত্তমকুলে) (জন্ম) লাভ করিয়া সর্ব হীন কুলসমূহ পরিহার করিতে পারে। এবং সে অদীনচিত্ত হইয়া সদা

सदाप्रमत्तो भवति अली (दी) नचित्तो
वर्जेति कामां यथ मीढकुम्भं ।।१२९।।
(৩৭৮) विशिष्टरूपं लभते क्षणांश्च
कुले च श्रेष्ठे भवतीश्वरश्च ।
परिवारस्तस्य भवति अभेद्यो
पुरस्कृतश्च भवति जनेन ।।१३०।।
न चित्तशूलं जनयति सो परेषु
प्रसन्नचित्तो सदा अप्रमत्तो ।
न तस्य अग्नि क्रमते न शस्त्रं
उल्लोकनीयो सद पुण्यवन्तो ।।१३१।।
प्रमादं सो न चरति पुण्यवन्तो
सुसंप्रजानो सद सो मनुष्यो ।
सुनिगृहीतो भवति मुक्तचित्तो
न तस्य... (कश्चिदस्य ?) धर्मस्य अन्तो ।।१३२।।
सुतीक्ष्णगात्रो भवति विशिष्टो
सुविशुद्धचित्तो भगवां सत्यवादी ।
भयार्दितानां जने सौमनस्यं
त्राणं चरेय च परायणं च ।।१३३।।

---

অপ্রমাদী হইতে পারে। এবং মূত্রপূর্ণ কুম্ভের ন্যায় কাম্যবস্তুসমূহ বর্জন করিতে পারে॥ ১২৯॥

(৩৭৮) সে-ব্যক্তি বিশিষ্ট রূপ বা আকৃতি ও ক্ষণসমূহ (কর্মসম্পাদনের উত্তম অবকাশ) লাভ করে এবং শ্রেষ্ঠকুলে প্রভু হইতে পারে। তাহার পরিজনেরা (অন্যের) অভেদ্য হয় (অর্থাৎ কেহ তাহাদের প্রভুভক্তি ভেদ করিতে পারে না)। এবং লোকেরা তাহাকে (পূজ্যত্ববশতঃ) অগ্রগামী রাখে॥ ১৩০॥

সে অন্যলোকদের চিত্তশূল উৎপাদন করে না (বরং) সে সদাই (সকলের প্রতি) প্রসাদগুণযুক্ত থাকিয়া (স্বয়ং) অপ্রমাদী রহে। তাহার প্রতি অগ্নি ও শস্ত্র কোনরূপ (অনিষ্টের) ক্রিয়া করিতে সমর্থ হয় না। সে সকলের উল্লোকনীয় থাকে (অর্থাৎ সকলেই তাহার দিকে চাহিয়া থাকে) এবং সর্বদা সে পুণ্যবান্ হয়॥ ১৩১॥

সে পুণ্যবান্ হওয়ায় (কখনও) প্রমাদের কাজ করে না। সেই মনুষ্য সদাই উত্তম প্রজ্ঞাবিশিষ্ট এবং সুসংযত ও মুক্তচিত্ত হইয়া থাকে। তাহার ধর্মাচরণের কোন শেষ নাই॥ ১৩২॥

সে অত্যন্ত কর্মঠ গাত্র ধারণ করিয়া বিশিষ্ট, অত্যন্ত বিশুদ্ধচিত্ত সত্যবাদী ও ভগবান্ (প্রভুত্বশালী) হয়। যাহারা ভয়ার্ত লোক তাহাদের সুখ উৎপাদন

स वै करित्वा बहुकामनुष्य
प्रतिस्थिहित्वा महाज्ञानस्कन्धे।
गच्छित्व मण्ड वरपादपेन्द्र
बुद्धे अतुल्यो वरअग्रबोधि ॥१३४॥
हेप्टा उपादाय भवाग्रपूर
(३७६) जाम्बूनदस्य इम बुद्धक्षेत्र।
शक्य क्षपेतु श्रिरिमेवरूपा
न बुद्धस्तूपे धरयतो एकदीप ॥१३५॥
न तस्य कायो भवति विवर्णो
दृढे स पीठे(मनिके च ?) अच्छति।
आलोकप्राप्तो चरे सर्वलोके
दहित्व दीप भगवतो चेतियेषु ॥१३६॥
यदा च भोति जिनप्रादुर्भावो
आसन्नप्राप्तो भवति तथागतस्य।
पुत्रो च भ्राता अथ पिता वा ज्ञातिको
सो ज्ञानस्कन्ध लभे नचिरेण ॥१३७॥
बुद्धान क्षेत्रा नयुतामिता सहस्रा
पूरा भवेन्सु यदि सर्षपाणा।

---

করিতে পারে এবং ত্রাণের ব্যবস্থা করিতে পারে ও সে সকলের শ্রেষ্ঠ আশ্রয়-স্বরূপ হয়॥ ১৩৩॥

সে মহাজ্ঞানরাশিতে প্রতিষ্ঠিত করিয়া অনেককে মানুষ করিয়া তুলিয়া, (পরে) জগতে অতুলনীয় হইয়া শ্রেষ্ঠ (বোধি) বৃক্ষের মণ্ডপে যাইয়া শ্রেষ্ঠ সংবোধিতে সংবুদ্ধ হইতে পারে॥ ১৩৪॥

এই বুদ্ধক্ষেত্রের অগ্রভাগ হইতে নীচ পর্যন্ত জাম্বুনদ স্বর্ণদ্বারা পরিপূর্ণ রাখিয়া (৩৭৬) কেহ এইপ্রকার শ্রী (ধনসম্পৎ) নষ্ট করিতে পারে, কিন্তু, বুদ্ধের স্তূপে একটিমাত্র দীপ-রক্ষক ব্যক্তির সম্বন্ধে তাহা ঘটিতে পারে না (অর্থাৎ তাহার শ্রী অ-নষ্ট থাকে)॥ ১৩৫॥

তাহার শরীর বিবর্ণ হয় না এবং সে স্ফটিকময় পীঠে (আসনে) অবস্থান করে। (যে-ব্যক্তি) ভগবানের চৈত্যসমূহে দীপ প্রদান করে, সে (স্বয়ং) (জ্ঞানের) আলোক প্রাপ্ত হইয়া সর্বলোকে বিচরণ করিতে পারে॥ ১৩৬॥

যখন কোন জিনের প্রাদুর্ভাব হয় তখন সে তথাগতের সান্নিধ্য প্রাপ্ত হয়, এমনি তাহার পুত্র, ভ্রাতা, পিতা বা জ্ঞাতিজনও তদ্রূপ হয়। সে অচিরেই জ্ঞানরাশি লাভ করিতে পারে॥ ১৩৭॥

शक्य गणेतु तुलय्य जानितु वा
न बुद्धस्तूपे धरयतो एकदीप ।।१३८।।
अग्रार्हं बुद्धो वरदक्षिणीयो
अग्रा चरित्वा चारिका विशिष्टा ।
करित्व पूज गुणसागरस्य
विपाको अग्रो भवति अनोपमो ।।१३९।।
वैडूर्यरत्नेहि मणीहि पूरा
सर्वा सियाय सहालोकधातु ।
शक्य क्षपेतु शिरिमेवरूपा
न बुद्धस्तूपे धरयतो एकदीप ।।१४०।।
(३८०) कार्षापणेहि सहलोकधातु
हेष्टा उपादाय भवाग्रपूरा ।
शक्य क्षपेतु शिरिमेवरूपा
न बुद्धस्तूपे धरयतो एकदीप ।।१४१।।
क्षेत्रसहस्रा वरचदनेन
हेष्टा उपादाय भवाग्रपूरा ।
शक्य क्षपेतु शिरिमेवरूपा
न बुद्धस्तूपे धरयतो एकदीप ।।१४२।।

---

সহস্র সহস্র নিযুতসংখ্যক বুদ্ধগণের ক্ষেত্র যদি সর্ষপদ্বারা পরিপূর্ণ হয় তাহা হইলে সেগুলির গণনা ও ওজন করিয়া জানা সম্ভবপর হইতে পারে, কিন্তু, বুদ্ধস্তূপে একটিমাত্র দীপ রক্ষণকারীর (গুণাবলী বর্ণিত হইতে) পারে না॥ ১৩৮॥

সে-ব্যক্তি অত্যন্ত পূজনীয় ও শ্রেষ্ঠ দক্ষিণাপ্রাপ্তির যোগ্য হইয়া এবং বিশিষ্ট ও শ্রেষ্ঠ আচরণ অবলম্বন করিয়া (নিজেও) বুদ্ধ হইতে পারে। এবং গুণসাগর (তথাগতের) পূজা করিলে তাহার শ্রেষ্ঠ ও অনুপম বিপাক (কর্মের সুফল) ঘটিয়া থাকে॥ ১৩৯॥

যদি সহা বা পৃথিবীর এই সব লোক বৈদূর্য রত্ন ও মণিসমূহদ্বারা পরিপূর্ণ হয়, তাহা হইলে এইরূপ শ্রী বা শোভাও ক্ষীণ হইয়া যাইতে পারে, কিন্তু, বুদ্ধস্তূপে একটিমাত্র দীপ ধারণকারীর (গুণাবলী) ক্ষয় করা সম্ভবপর হয় না॥ ১৪০॥

(৩৮০) অগ্রভাগ হইতে নীচপর্যন্ত লোকসমূহ কার্ষাপণ (মুদ্রা)দ্বারা পূর্ণ রাখিয়া, সেই শ্রী বা সম্পদ্ নষ্ট করিয়া দেওয়া সম্ভবপর হয়, কিন্তু, বুদ্ধস্তূপে একটিমাত্র দীপ রক্ষকের (শ্রী বা কীর্তি) নষ্ট করা যায় না॥ ১৪১॥

অগ্রভাগ হইতে নীচ পর্যন্ত সহস্র সহস্র (বুদ্ধ-) ক্ষেত্রকে শ্রেষ্ঠ চন্দনদ্বারা পূর্ণ

क्षेत्रा सहस्रा वहुवस्त्रपूरा
य देवलोके शुभकस्मि दुष्य।
शक्य क्षपेतु शिरिमेवरूपा
न वुद्धस्तूपे धरयतो एकदीप ॥१४३॥
देवेषु दिव्या च रत्ना विचित्रा
नागासुरमनुजमहोरगाना।
शक्य क्षपयितु शिरिमेवरूपा
न वुद्धस्तूपे धरयतो एकदीप ॥१४४॥
ये दिव्यगन्धा नरदेवलोके
तेहि भवेया सहा सप्रपूरा।
शक्य क्षपेतु शिरिमेवरूपा
न वुद्धस्तूपे धरयतो एकदीप ॥१४५॥
प्रमाण शक्य दिशि विदिशासु ज्ञातु
आकाशधातु अयमेत्तिको ति।
(३८१) न वुद्धस्तूपे धरयतो एकदीप
प्रमाण शक्य गणयितु पुण्यस्कन्धे ॥१४६॥
छत्र से दिन्न भगवतो मारुताना
वुद्धोत्तमस्य व्रजतो नरर्षभस्य।

---

রাখিয়া, এইরূপ সম্পৎ নষ্ট করিতে পারা যায়, কিন্তু, বুদ্ধস্তূপে একটিমাত্র দীপ রক্ষণকারীর (শ্রী বা পুণ্য) নষ্ট করা যায় না॥ ১৪২॥

শুভান্বিত দেবলোকে যে-সব বস্ত্র আছে তদ্দ্বারা যদি সহস্র সহস্র (বুদ্ধ-) ক্ষেত্রকে পূর্ণ করা যায়—এইরূপ সম্পৎ নষ্ট করা সম্ভব হইতে পারে, কিন্তু, বুদ্ধস্তূপে একটিমাত্র দীপরক্ষকের (শ্রী বা পুণ্য) নষ্ট করা যায় না॥ ১৪৩॥

দেবগণের মধ্যে এবং নাগ, অসুর, মনুষ্য ও মহোরগগণের মধ্যে শ্রী বা সম্পৎ নষ্ট করা সম্ভবপর হইতে পারে, কিন্তু, বুদ্ধস্তূপে একটিমাত্র দীপ রক্ষণকারীর (শ্রী বা পুণ্য) নষ্ট করা যায় না॥ ১৪৪॥

মানুষ ও দেবলোকে যে সব দিব্য গন্ধদ্রব্যসমূহ আছে, তদ্দ্বারা পৃথিবী যদি সংপূরিত করা যায়, তবে এইরূপ শ্রী বা সম্পৎ নষ্ট করা সম্ভবপর হইতে পারে, কিন্তু, বুদ্ধস্তূপে একটিমাত্র দীপরক্ষণকারীর (শ্রী বা পুণ্য) নষ্ট করা যায় না॥ ১৪৫॥

দিক্ বিদিক্সমূহে 'আকাশলোক এত পরিমিত আছে' এরূপ মাপ করিয়া জানা সম্ভবপর হইতে পারে, কিন্তু, (৩৮১) বুদ্ধস্তূপে একটিমাত্র দীপরক্ষকের পুণ্যাবলীর পরিমাণ গণনা সম্ভবপর নহে॥ ১৪৬॥

चित्तं प्रसादेत्व नरोत्तमस्मिं
मा बुद्धकायं तपे रस्मिराजा ।।१४७।।
सो तं करित्वा अहं धर्मश्रेष्ठं
शतं सहस्रं मरुशक्र आहु ।
ब्रह्मापि आसि अहं ब्रह्मलोके
शतसहस्रं ददिय जिनस्य च्छत्रं ।।१४८।।
राजा अभूषि अहं चक्रवर्ती
शतसहस्रं दशदिशाचरो भूयः ।
श्रेष्ठी अभूत् धनवां प्रभूतकोशो
गृहपति बहुधनो पुण्यवन्तो ।।१४९।।
विंशच्च कोटि सुगतोत्तमानां
आगमित मे गुरूकृत सत्कृता च ।
शय्यासनेहि. . . . . . . . . . .
विहारास्तेषां कृतगन्धलिप्ताः ।
दौर्गन्धियं अपगतं सर्वं मह्यं
उष्णं च शीतं विवर्जितं मे ।।१५०।।
तुष्टो च भोसि परमोदग्रचित्तो
पूजां च तेषां परमोत्तमानां ।

---

বুদ্ধের শরীরে যাহাতে সূর্য তাপ না দিতে পারে—এই ভাবিয়া নরশ্রেষ্ঠের উপর চিত্ত ভক্তিযুক্ত রাখিয়া দেবগণমধ্যে গমনকারী সেই নরবর বুদ্ধোত্তমের উপর (আমার দ্বারা) ছত্র প্রদত্ত হইয়াছিল॥ ১৪৭॥

সেই আমি সেই শ্রেষ্ঠ ধর্মের আচরণ করিয়া, আমি শত সহস্রবার দেবগণের শক্র হইয়াছিলাম। জিনের (বুদ্ধের) উদ্দেশ্যে ছত্র প্রদান করিয়া আমি ব্রহ্মলোকে শত সহস্রবার ব্রহ্মাও হইয়াছিলাম॥ ১৪৮॥

আমি শত সহস্রবার ও ইহারও অধিকবার চক্রবর্তী রাজাও হইয়াছিলাম এবং দশ দিকে প্রভাব বিস্তার করিয়া চলিয়াছিলাম। ধনবান্ ও প্রভূত কোষসমন্বিত হইয়া শ্রেষ্ঠীও হইয়াছিলাম এবং বহুধনশালী ও পুণ্যবান্ গৃহপতিও হইয়াছিলাম॥ ১৪৯॥

বিংশতি কোটিসংখ্যক উত্তম সুগতগণের শাস্ত্রোপদেশ অধিগত করিয়া তাঁহাদিগকে গুরুরূপে স্বীকারপূর্বক শয্যা ও আসনদ্বারা সম্মানিত করিয়াছিলাম, এবং তাঁহাদের বিহারসমূহে গন্ধানুলেপন-কর্ম সম্পাদন করিয়াছিলাম। আমি তাঁহাদের জন্য সর্বপ্রকার দুর্গন্ধ দূর করিয়াছি এবং তাঁহাদের উষ্ণ ও শীত বিদূরিত করিয়াছি॥ ১৫০॥

करोपि अलकृत्वा शुभदर्शनीय
(३८२) ददित्व च्छत्र जिनचेतियेहि ।।१५१ ।।
तस्यापि भोति शुभ आत्मभावो
द्वात्रिंशतीहि स्फुट लक्षणेहि ।
येहि स्य नित्य प्रतपति आत्मभावः
यूपो विशिष्टो यथ काचनस्य ।
जाम्बूनदस्य यथ दर्शनीयो
अस-(अन) प्रकीर्णो स्फूटो व्यजनेहि ।।१५२।।
अभिज्ञप्राप्तो भवति भिषच्छ्रेष्ठो
चरन्तो नित्य जिनचारिकासु ।
न भोगहीनो भवति कदाचिद्
देवान भोति गुरु पूजितो च ।।१५३।।
न कामभोगे रमते कदाचिद्
विशुद्धशीलो सद ब्रह्मचारी ।
समादियित्वा पवन व्रजित्वा
अरिक्तध्यानो सुविशेषप्राप्तो ।।१५४।।

---

শুভ (শুদ্ধ) ও রমণীয় অলঙ্কারদ্বারা শোভিত (৩৮২) জিনগণের চৈত্য-সমূহে ছত্র দান করিয়া সেই পরম (বুদ্ধগণের) পূজা করিয়াছি। (এবং তাহা করিয়া) আমি তুষ্ট ও অত্যন্ত আনন্দচিত্ত হইয়াছি॥ ১৫১॥

তাহার (অর্থাৎ ছত্রদানকারীর) শরীর বত্রিশপ্রকার লক্ষণদ্বারা বিভূষিত হইয়া শুভ বলিয়া পরিস্ফুট হয়। এই (লক্ষণগুলিদ্বারা) শোভিত হইয়া তাহার শরীর কাঞ্চননির্মিত উৎকৃষ্ট যূপের ন্যায় নিত্যই দীপ্তিমান্ হইয়া থাকে। (তাহার শরীর) ব্যঞ্জনসমূহদ্বারা (অর্থাৎ অপরাপর গৌণ লক্ষণদ্বারা) পরিস্ফুটভাবে পরিব্যাপ্ত হওয়ায় ইহাকে জাম্বুনদ স্বর্ণের মত দর্শনীয় বলিয়া প্রতিভাত হয়॥ ১৫২॥

জিনগণের আচরণ নিত্য সম্পাদন করিয়া সে অভিজ্ঞা বা অসাধারণ জ্ঞান লাভ করিয়া শ্রেষ্ঠ ভিষক্ (অর্থাৎ দুঃখকষ্টের নিরাসক বৈদ্যরাজ) হইতে পারে। সে কখনই ভোগ্যবস্তুর হানি বোধ করে না। এবং সে দেবগণের গুরুস্বরূপ হইয়া তাঁহাদের পূজিত হয়॥ ১৫৩॥

সে কখনও কাম্যবস্তুর ভোগজন্য লালায়িত নহে। বিশুদ্ধ শীলবৃত্ত হইয়া সে সদা ব্রহ্মচর্য পালন করে। পরিব্রাজক হইয়া সে প্রবণ (বা পর্বতের ক্রমনিম্ন ভূমি) আশ্রয় করে এবং সে ধ্যান পরিত্যাগ না করিয়া উত্তম বৈশিষ্ট্য প্রাপ্ত হয়॥ ১৫৪॥

न ध्यानहानिर्भवते कदाचिद्  
न बोधिचित्त जहते कदाचित् ।  
मैत्राविहारी सद हृष्टचित्तो  
ददित्व च्छत्र जिनचेतियेषु ।।१५५।।  
वाद्येषु पूजित्व नरर्षभस्य  
न शोकशल्या प्रसहन्ति तस्य।  
मनोज्ञघोषो च मनुष्यलोके  
स्वर च तस्य विशुद्ध भोति ।।१५६।।  
विशुद्धश्रोतो च उदग्रचित्तो  
(३८३) विशुद्धचक्षू च सुसप्रजानो ।  
श्रोतेन्द्रियेण सुउपेतो भोति  
वादेत्व वाद्य जिनचेतियेषु ।।१५७।।  
जिह्वास्य भोति तनुदर्शनीया  
पद्मप्रकाशा यथ पुण्डरीक ।  
रक्त प्रवाडा यथ देवताना  
य य स्वर ओसिरे दर्शनीय ।।१५८।।  
न जडो भोति अजिह्वो (कुब्जो) न खजो  
न पि विच्छिन्नागो विशिष्टो भोति ।

---

জিনগণেব চৈত্যসমূহে ছত্র দান কবিবাব ফলে তাহাব কখনই ধ্যানহানি ঘটে না। সে কখনই বোধিলাভ বিষযে চিত্ত ত্যাগ কবে না। সে সদা মৈত্রী (লোকপ্রেমে) বিহাব কবিযা হৃষ্টচিত্ত থাকে॥ ১৫৫॥

বাদ্যদ্বারা নবশ্রেষ্ঠ (বুদ্ধেব) পূজা করিলে শোকশল্য তাহাকে অভিভূত কবিতে পাবে না। সে মনুষ্যলোকে মনোবম কণ্ঠধ্বনি লাভ কবে এবং তাহাব স্বব বিশুদ্ধ হয॥ ১৫৬॥

যে-ব্যক্তি জিনগণেব চৈত্যসমূহে (সঙ্গীত-) বাদ্য বাজায, তাহার স্রোতঃ (অর্থাৎ নাসিকা ইন্দ্রিয) বিশুদ্ধ হয এবং সে উচ্চমনাঃ হয, (৩৮৩) তাহার চক্ষু বিশুদ্ধ হয এবং সে সুপ্রজ্ঞাবান্ হয এবং সে বিশেষভাবে শ্রোত্র বা কর্ণ-ইন্দ্রিয়দ্বারা সমন্বিত হয়॥ ১৫৭॥

মনোবঞ্জক যে-সব স্বর তাহার (মুখ হইতে) প্রকাশিত হয, তখন তাহার স্বল্পাকৃতিরূপে দর্শনীয় জিহ্বাটি শ্বেত পদ্মের শোভা ধারণ করে; এবং ইহা দেবতাদিগের (জিহ্বার) ন্যায রক্ত প্রবালের বর্ণবিশিষ্ট প্রতিভাত হয॥ ১৫৮॥

জিনগণের চৈত্যসমূহে যে-ব্যক্তি (সংগীত-) বাদ্য বাজায়, সে জড় বা মূর্খ হয়

प्रवरात्मा भोति प्रवरात्मभावो
वादेत्व वाद्य जिनचेतियेषु ।।१५६।।
न तस्य कश्चिज्जनो दुर्मनो स्यात्
देवा च नागा मनुजा महोरगा ।
आश्वासप्राप्तो चरे सर्वलोके
वादेत्व वाद्य जिनचेतियेषु ।।१६०।।
न जातु गिलानो भवे पाण्डुरागो
न चापि कुष्ठी नापि च किलासी ।
प्रशसनीय लभे आत्मभाव
वादेत्व वाद्य जिनचेतियेषु ।।१६१।।
प्रभूतचित्तो च अकुब्जगात्रो
उत्तप्तवर्णो यथ सुवर्णविम्ब ।
दृढसमाधि च असप्रवधी
(३८४) वादेत्व वाद्य जिनचेतियेषु ।।१६२।।
देवेषु खो ईश्वरत्त्व
मनुष्यलोक पि गतु पूजनीयो ।
उत्तप्तवीर्यो भवति अमर्दनीयो
वादेत्व वाद्य जिनचेतियेषु ।।१६३।।

---

না জিহ্বাবিহীন কুব্জ, খঞ্জ ও অঙ্গাবিচ্ছেদশালী হয় না (বরং) সে বিশিষ্ট লোক হয় তাহার আত্মা বা মন উৎকৃষ্ট হয় ও তাহার শরীর উৎকৃষ্ট হয়॥ ১৫৯॥

জিনগণের চৈত্যসমূহে যে ব্যক্তি (সংগীত) বাদ্য বাজায় তাহার প্রতি কোন লোকই দুষ্ট মনোভাব পোষণ করে না দেবগণ নাগগণ মনুষ্যগণ ও মহোরগগণও তদ্রূপ করেন না। লোকের নিকট হইতে আশ্বাস বা বিশ্রম্ভ লাভ করিয়া সে সর্বলোকে চলিতে পারে॥ ১৬০॥

জিনগণের চৈত্যসমূহে যে ব্যক্তি (সংগীত) বাদ্য বাজায় সে কখনও গ্লান ব ব্যাধিত ও পাণ্ডুবর্ণাকৃতি হয় না কুষ্ঠরোগগ্রস্তও হয় না এবং কিলাসী বা সিধ্মলং (পামাবিশিষ্ট বা শ্বেতকুষ্ঠবিশিষ্টও) হয় না। (বরং) সে প্রশংসনীয় শরীর লা করে॥ ১৬১॥

(৩৮৪) জিনগণের চৈত্যসমূহে যে ব্যক্তি (সংগীত) বাদ্য বাজায় তাহার চি প্রশস্ত হয় তাহার গাত্র কুব্জাকৃতি হয় না সে সুবর্ণ নির্মিত মূর্তির ন্যায় (অথব সুবর্ণনির্মিত বিম্বফলের ন্যায়) উজ্জ্বলবর্ণবিশিষ্ট হয় তাহার সমাধি (ধ্যান) দ হয় এবং সে কাহারও দ্বারা বিদ্ধ হইতে পারে না॥ ১৬২॥

জিনগণের চৈত্যসমূহে যে ব্যক্তি (সংগীত) বাদ্য বাজায় সে আবার দেবগ

न सो कहिंचिज्जने अप्रसादं
न चापि कंचित् परुषं भणाति ।
पैशुन्य सर्वं विजहृति सत्यवादी
वादेत्व वाद्यं जिनचेतियेषु ।।१६४।।
अलंकारा कृत्व जिनचेतियेषु
स्नापित्व स्तूपानि तथागतानां ।
विशुद्धवाक्यो स्नपयित्व स्तूपं
रजो धोवमानो विरजस्य स्मृत्या ।।१६५।।
धर्मं करित्वा करिकारधर्मं
आरोग्यप्राप्तो चरे सर्वलोके ।
प्रशंसनीयो भवते जनस्य
कारीषि दत्त्वा जिनचेतियेषु ।।१६६।।
अखण्डशीलो च अतिरिक्तध्यानो
प्राप्त्वान सेवां धनमप्रसह्यं ।
आज्ञां करोति बहुकां जनस्य
कारीषि दत्त्वा जिनचेतियेषु ।।१६७।।

---

মধ্যেও প্রভুত্ব করিতে পারে, এবং মনুষ্যলোকে (ফিরিয়া) যাইয়াও সে পূজনীয় হয় এবং সে উত্তপ্তভাবে বীর্য বা তেজোযুক্ত হইয়া কাহারও দ্বারা মর্দনীয় হয় না॥ ১৬৩॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে (সংগীত-) বাদ্য বাজায়, সে কাহারও প্রতি অসন্তোষজনক কথা বলে না এবং কাহার উপর পরুষ বা কর্কশ বাক্য প্রয়োগ করে না এবং সে সত্যবাদী হইয়া সর্বপ্রকার পৈশুন্য বা খলাচরণ পরিত্যাগ করে॥ ১৬৪॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে অলঙ্কার স্থাপনা করিয়া তথাগতগণের স্তূপসমূহ (জলদ্বারা) স্নাপিত বা শোধিত করে এবং বিশুদ্ধবচন যে-ব্যক্তি স্তূপ স্নাপিত করিয়া বিরজস্ক (সংসারের প্রতি অনাকৃষ্ট) বুদ্ধের স্মৃতিবশতঃ (সেই স্নানের দ্বারা) ধূলিকণা ধৌত করে॥ ১৬৫॥

সেই ব্যক্তি করণীয় কর্ম এইরূপ ধর্মকার্য করিয়া সর্বলোকে আরোগ্য প্রাপ্ত হইয়া বিচরণ করিতে পারে। যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে (অগ্নি জ্বালনজন্য) করীষ বা শুষ্ক গোময় প্রদান করে সে লোকের প্রশংসনীয় হয়॥ ১৬৬॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে শুষ্ক গোময় প্রদান করে, সে-ব্যক্তির শীলাচরণ অখণ্ডিত থাকে এবং সে ধ্যানসম্পাদনে রিক্ত বা হীন হয় না, এবং সে (অন্যের) সেবা প্রাপ্ত হইয়া অত্যধিক ধনের অধিকারী হইয়া লোকের উপর বহুপ্রকার আজ্ঞা বিধান করিতে পারে॥ ১৬৭॥

श्मसानसंज्ञा जनयते इष्टिकासु
(३८५) न कामलोलो च न रक्तचित्तो ।
लाभाय च्छन्द जहति अशेष
कारीपि दत्त्वा जिनचेतियेषु ॥१६८॥
न वित्तपीडा जनये परेषु
न खाद्यभोज्येन जने सौमनस्य ।
न च दरिद्रो स न चापि रोगी
कारीपि दत्त्वा जिनचेतियेषु ॥१६९॥
अमित्रपक्षो न च तस्य भोति
पूजेति बुद्धा सतत अभेद्यो ।
बुद्ध च धर्मं जिनश्रावका च
कारीपि दत्त्वा जिनचेतियेषु ॥१७०॥
क्षेत्रा सहस्रा बहवो अनन्ता
जाम्बूनदेन सिया सर्वपूरा ।
शक्य क्षपेतु शिरिमेचरूपा
न तैलबिन्दु जिनस्तूपे दत्त्वा ॥१७१॥
सदा च भोति वशि आत्मचित्ते
न चेष्टमानो व्रजति कदाचित् ।

---

যে ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে শুষ্ক গোময় প্রদান করে, সে-ব্যক্তি ইষ্টকা বা প্রিয় নারীগণের প্রতি শ্মশান-বুদ্ধি উৎপাদন করিতে পারে, (৩৮৫) তাহার কাম-বিষয়ে লালসা হয় না এবং তাহার চিত্ত (সে-দিকে) অনুরক্ত হয় না এবং (বিষয়-) লাভের জন্যে সে সর্ববিধ ছন্দ বা অভিলাষ ত্যাগ করে॥ ১৬৮॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে শুষ্ক গোময় প্রদান করে, সে-ব্যক্তি অপরের চিত্তপীড়া উৎপাদন করে না, সে খাদনীয় ও ভোজনীয় দ্রব্যদ্বারা তাহার সুখ উৎপাদিত করে না, এবং সে দরিদ্রও হয় না, রোগগ্রস্তও হয় না॥ ১৬৯॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে শুষ্ক গোময় প্রদান করে, সে-ব্যক্তির কোন শত্রুপক্ষ উদিত হয় না, সে অভেদ্য হইয়া (অর্থাৎ সম্পূর্ণরূপে অনুরক্ত থাকিয়া) বুদ্ধগণের পূজা করেন এবং (বর্তমান) বুদ্ধ, ধর্ম ও জিনের (বুদ্ধের) শ্রাবকশিষ্যগণেরও পূজা করেন॥ ১৭০॥

যদি সহস্র-সহস্র বহু-বহু অনন্ত (বুদ্ধ-) ক্ষেত্র জাম্বুনদ সুবর্ণদ্বারা সমগ্র-ভাবে পূর্ণ করা যায়, তবে এইরূপ শ্রী বা সম্পদও ক্ষয়িত বা নষ্ট করিতে পারা যায়, কিন্তু জিনগণের স্তূপে এক বিন্দু তৈল প্রদানকারীর শ্রী বা পুণ্য নষ্ট হইতে পারে না॥১৭১॥

अभिन्नहस्तो च अभिन्नपादो
कारीषि दत्त्वा जिनचेतियेषु ॥१७२॥
उन्मार्ग सर्वं पि जहाति तेन
येन व्रजन्ते वहुदुर्गतीयो ।
विशोधितो स्य भवे स्वर्गमार्गो
कारीषि दत्त्वा जिनचेतियेषु ॥१७३॥
नामेत्व चित्तं सहलोकनाथे
(३८६) तैलस्य विन्दुं जिनचेतियेषु ।
ददेय एकं शतधा करित्वा
तं पुण्यस्कन्धं क्षपयितुं न शक्यं ॥१७४॥
इष्टिका गृह्य भगवतो चेतियेषु
पुण्यस्यार्थाय नरो चेद्धरेय ।
न तस्य जातु अमनोज्ञगन्धं
कायो स्य गन्धं लभे चन्दनस्य ॥१७५॥
कल्पान कोटीनयुता सहस्रा
विशिष्टकायो भवते शुभांगो ।
विघुष्टशब्दो वरलक्षितांगो
शोधेत्व स्तूपं पुरुषोत्तमस्य ॥१७६॥

---

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে শুষ্ক গোময় প্রদান করে, সে-ব্যক্তি সর্বদাই নিজচিত্তবিষয়ে বশী হয় অর্থাৎ নিজচিত্ত স্ববশে রাখিতে পারে, সে কখনই সর্ব-প্রকার (উত্তেজনাময়) চেষ্টায় প্রবণ হইয়া চলে না এবং তাহার হস্ত ও তাহার পাদ অভিন্ন অর্থাৎ অভগ্ন থাকে॥ ১৭২॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে শুষ্ক গোময় প্রদান করে, সে-ব্যক্তি সব উন্মার্গ (ভ্রান্ত পথ) পরিত্যাগ করে, যে-পথে গেলে বহুপ্রকার দুর্গতি পাইতে হয়। তাহার স্বর্গপথ বিশোধিত হইয়া উপস্থিত হয়॥ ১৭৩॥

লোকনাথের উপর চিত্ত নত করিয়া যে ব্যক্তি (৩৮৬) একটি তৈলবিন্দুকে শতখণ্ড করিয়া ইহার এক খণ্ডমাত্র জিনগণের চৈত্যসমূহে প্রদান করে, তাহার সেই পুণ্যরাশি নষ্ট করা সম্ভবপর হয় না॥ ১৭৪॥

পুণ্যলাভের জন্য যদি কোন নর ভগবান্ (বুদ্ধের) চৈত্যসমূহে ইষ্টক লইয়া তাহা বহন করিয়া নেয়, তাহা হইলে তাহার (শরীরের) গন্ধ কখনও অসুখদায়ক হয় না এবং তাহার কায় চন্দনের গন্ধ প্রাপ্ত হয়॥ ১৭৫॥

যে-ব্যক্তি পুরুষোত্তম (বুদ্ধের) স্তূপ শোধিত বা পরিষ্কৃত করে, সহস্র-সহস্র নিযুত-সংখ্যক কোটি কল্প পর্যন্ত তাহার কায় বিশিষ্ট হয়, এবং অঙ্গগুলি শুভ বা

विमानश्रेष्ठ लभते सुगन्ध
दिव्य मनोज्ञ वरचन्दनस्य ।
न तत्र तृष्णा जनये कदाचित्
शोधेत्व स्तूप पुरुषोत्तमस्य ॥१७७॥
कोटीसहस्र लभते अप्सराणा
मनोज्ञगन्धा च सुदर्शनीया ।
तासा न तृष्णा जनये कदाचित्
शोधेत्व स्तूप पुरुषोत्तमस्य ॥१७८॥
अष्टाङ्गुपेता जलशोभमाना
उद्यानश्रेष्ठा लभते पुष्करिण्यो ।
दिव्योत्पलेहि च शोभमाना
शोधेत्व स्तूप पुरुषोत्तमस्य ॥१७९॥
(३८७) परिवारस्तस्य भवते अनुरूप
दिव्य च घोष शृणोति विशुद्ध ।
सगीतिशब्दानि सुरासुराणा
शोधेत्व स्तूप पुरुषोत्तमस्य ॥१८०॥
कथा च धर्मा श्रुणे देवताना
सस्कारा सर्वा च दु खा अनित्या ।

---

সুন্দর হয়, এবং তাহার শব্দ বা কীর্তি বিঘোষিত হয় এবং তাহার অঙ্গসমূহ শ্রেষ্ঠ লক্ষণযুক্ত হইয়া থাকে॥ ১৭৬॥

যে ব্যক্তি পুরুষোত্তম (বুদ্ধের) স্তূপ শোধিত (পরিষ্কৃত) করে, সে সুগন্ধযুক্ত, দিব্য, মনোজ্ঞ, শ্রেষ্ঠচন্দন নির্মিত বিমান বা প্রাসাদ লাভ করে এবং সেখানে সে কখনও তৃষ্ণা বা কোন বস্তুর লাভজন্য অভিলাষ উৎপাদন করে না॥ ১৭৭॥

যে-ব্যক্তি পুরুষোত্তম (বুদ্ধের) স্তূপ শোধিত (পরিষ্কৃত) করে, সে সহস্র-সহস্র কোটি সংখ্যক মনোজ্ঞ গন্ধ বিশিষ্ট ও সুন্দর অপ্সরা লাভ করে, (কিন্তু) তাহাদের প্রতি তাহার কখনও কোন ভোগতৃষ্ণা উৎপাদন করে না॥ ১৭৮॥

যে-ব্যক্তি পুরুষোত্তমের (বুদ্ধের) স্তূপ শোধিত (পরিষ্কৃত) করে, সে অষ্টাঙ্গ-যুক্ত (অর্থাৎ আটটি ভাগযুক্ত) ও জলদ্বারা শোভমান শ্রেষ্ঠ উদ্যানসমূহ লাভ করে এবং যাহাতে দিব্য পদ্মসমূহদ্বারা শোভমান পুষ্করিণী-সমূহ বর্তমান আছে॥ ১৭৯॥

(৩৮৭) যে-ব্যক্তি পুরুষোত্তম (বুদ্ধের) স্তূপ শোধিত (পরিষ্কৃত) করে, সে ব্যক্তির পরিজনেরা তাহার সদৃশই অর্থাৎ উপযুক্ত হইয়া থাকে, এবং সে বিশুদ্ধ দিব্য ঘোষ বা নাদ শুনিতে পারে এবং সুর ও অসুরগণের সংগীতের শব্দসমূহ শুনিতে পারে॥ ১৮০॥

ग्राह्यं च भोति वरदान दानं
शोधेत्व स्तूपं पुरुषोत्तमस्य ॥१८१॥
जराभिभूतो उपगतो स्वर्गलोकं
न तस्य भूयो इतो दुर्गतीयो।
स बुद्धं च पश्यति मर्त्यलोके
शोधेत्व स्तूपं द्विपदोत्तमस्य ॥१८२॥
कथां च कृत्वा शुभ देवतानां
स्थपेत्व देवा बहुबुद्धस्तूपं।
कालं करित्व उपगमि मर्त्यलोके
शोधेत्व स्तूपं पुरुषोत्तमस्य ॥१८३॥
सो जातमात्रो स्मरे कल्पानन्तां
ये पूर्व बुद्धा पूजित सत्कृता च।
नामं च तेषां स्मरति गणं च धर्म
शोधेत्व स्तूपं द्विपदोत्तमस्य ॥१८४॥
अनुलेपेन भगवतो यो करोति
पूजां विशिष्टां सुमनोज्ञघोषां।

---

যে-ব্যক্তি পুরুষোত্তম (বুদ্ধের) স্তূপ শোধিত (পরিষ্কৃত) করে, সে-ব্যক্তি "সর্বপ্রকার সংস্কারই দুঃখকর ও অনিত্য"—দেবগণের এই ধর্ম কথা শ্রবণ করিতে পারে। এবং তাহার নিকট বরদানকারীদিগের দানও গ্রহণীয় হয়॥ ১৮১॥

যে-ব্যক্তি মানবশ্রেষ্ঠ (বুদ্ধের) স্তূপ শোধিত (পরিষ্কৃত) করে, সে-ব্যক্তি জরাগ্রস্ত হইলে (মতান্তরে জরাকে অভিভূত করিয়া, 'অভিভূত-জরো'-অর্থ) স্বর্গলোক প্রাপ্ত হয় এবং সেখান হইতে তাহার পুনর্বার দুর্গতিসমূহ ঘটে না, এবং সে মর্ত্যলোকে বুদ্ধেব দর্শন পাইয়া থাকে॥ ১৮২॥

যে-ব্যক্তি পুরুষোত্তম (বুদ্ধের) স্তূপ শোধিত (পবিষ্কৃত) করে, সে-ব্যক্তি দেবগণের বাণীকে শুভ মনে করিয়া, বহু বুদ্ধ-স্তূপে দেবগণ স্থাপিত করিয়া (মতান্তরে 'দেবো' পাঠ, সে দেবরূপত্ব পাইয়া ইত্যাদি), মৃত্যুর পরে মর্ত্যলোকেই উপগত হইতে পারে॥ ১৮৩॥

যে-ব্যক্তি মানবোত্তম (বুদ্ধের) স্তূপ শোধিত (পরিষ্কৃত) করে, সে-ব্যক্তি জন্মগ্রহণ করিয়াই অনন্ত কল্পসমূহের স্মৃতি লাভ করে এবং পূর্বে সে যে বুদ্ধদিগের পূজা ও সৎকার (সম্মান প্রদর্শন) করিয়াছিল তাঁহাদিগের স্মৃতি লাভ করে। সে তাঁহাদের নাম, গণ (মতান্তরে 'গুণং' পাঠ) ও তাঁহাদের ধর্মও স্মরণ করিতে পারে॥ ১৮৪॥

যে-ব্যক্তি অনুলেপনদ্বারা ভগবান্ (বুদ্ধের) বিশিষ্ট ও সুমনোজ্ঞ নিনাদযুক্ত

सो लब्धलाभो विचरति सर्वलोके
आदिन्नसारो वरगन्ध दत्वा ॥१८५॥

(३८८) प्रलुज्जकाले जिनशासनस्य
न सो इहागच्छति जम्बुद्वीपे।
स्वर्गेषु सधावति तस्मि काले
गन्धानुलेप करियान स्तूपे ॥१८६॥

दुर्गन्धकामा सुजुगुप्सनीया
वर्जेति नित्य स्थितो शीलस्कन्धे।
सदा चरन्तो इह ब्रह्मचर्यं
गन्धानुलेप ददियान स्तूपे ॥१८७॥

इतो च्यवित्वा मरुस्वर्गलोके
अथ सहस्रा तुलयति अप्रमेया।
करोति अर्थं बहुदेवताना
गन्धानुलेप ददियान स्तूपे ॥१८८॥

यस्मि च काले नरा भोन्ति आढ्या
अदुष्टचित्ता मृदुमार्दवा च।
तस्मिन्तु काले स्थितो जम्बुद्वीपे
गन्धानुलेप ददियान स्तूपे ॥१८९॥

---

(মতান্তরে সুমনোজ্ঞ গন্ধ-বস্তু, '°ঘোষাং স্থানে '°গন্ধাং পাঠ ধরিয়া) পূজা করে, সে সারদ্রব্য গ্রহণ করিয়া শ্রেষ্ঠ গন্ধদ্রব্য প্রদান করিয়া সর্ব লোকে বিচরণ করে॥ ১৮৫॥

(৩৮৮) যে সময়ে জিন বা বুদ্ধদিগের শাসন (উপদেশ) ভেদপ্রাপ্ত হয় তখন সে এই জম্বুদ্বীপে আসে না। সে স্তূপে গন্ধদ্রব্যদ্বারা অনুলেপন করাতে সেই সময়ে স্বর্গসমূহে সংধাবিত হয়॥ ১৮৬॥

যে-ব্যক্তি স্তূপে গন্ধদ্রব্যদ্বারা অনুলেপন প্রদান করে সে শীলসমূহে নিত্য অবস্থিত হইয়া এবং এই পৃথিবীতে সর্বদা ব্রহ্মচর্য পালন করিয়া অত্যন্ত নিন্দনীয় ও দুর্গন্ধময় কামসমূহ বর্জন করিতে পারে॥ ১৮৭॥

যে-ব্যক্তি স্তূপে গন্ধদ্রব্যদ্বারা অনুলেপন প্রদান করে সে এই স্থান হইতে চ্যুত হইয়া (মৃত হইয়া) পরে দেবগণের স্বর্গলোকে অপরিমিত সহস্রপ্রকারের (সুখাদির) তুলনা করে এবং বহুসংখ্যক দেবতাদিগের অনেক প্রয়োজন সাধন করিতে পারে॥ ১৮৮॥

যে-ব্যক্তি স্তূপে গন্ধদ্রব্যদ্বারা অনুলেপন প্রদান করেন সে সেই কালে, কিন্তু, জম্বুদ্বীপে (আসিয়া) অবস্থিত হয় যে-কালে মানুষেরা (সেখানে) আঢ্য বা ধনী, অদোষদুষ্ট চিত্তসমন্বিত, মৃদু ও দয়ালু থাকে॥ ১৮৯॥

अपायभूमिं विजहिय सर्वा
आसन्नप्राप्तो स जिनस्य भोति ।
प्रतीतो भवति सुखप्रेमणीयो
गन्धानुलेपं ददियान स्तूपे ॥१९०॥
विशिष्टवाक्यो भवति सुघोषो
प्रियो मनापो जनसत्कृतो च ।
(३८९) सुखं च तस्य सद सुप्रसन्नं
गन्धानुलेपं ददियान स्तूपे ॥१९१॥
राजापि भोति वरचक्रवर्ती
श्रेष्ठी अमात्यो गृहपति पुण्यवन्तो ।
बुद्धो पि (भोति) प्रभंकरो धर्मस्वामी
गन्धानुलेपं ददियान स्तूपे ॥१९२॥
मणिहारं दत्वा जिनचेतियेषु
उदग्रचित्तो प्रमुदितो वेगजातो ।
सो भोति राजा सह लक्षणेहि
महानुभावो गुरुकृतो चक्रवर्ती ॥१९३॥
मणिविमानं रुचिर प्रेमणीयं
विचित्रवर्णं लभे दर्शनीयं ।

---

যে-ব্যক্তি স্তূপে গন্ধদ্রব্যদ্বারা অনুলেপন প্রদান করে, সে সর্বপ্রকার বিপদের কারণ পরিহার করিতে সমর্থ হইয়া জিনের (জয়শীল বুদ্ধের) সান্নিধ্য প্রাপ্ত হয় এবং সে প্রতীত (বিখ্যাত বা সন্তুষ্ট), সুখী ও প্রেমপাত্র হইয়া থাকে॥ ১৯০॥

যে-ব্যক্তি স্তূপে গন্ধদ্রব্যদ্বারা অনুলেপন প্রদান করে, সে বাক্যপ্রয়োগে বিশিষ্ট, সুকণ্ঠধ্বনিযুক্ত, প্রিয়, মনোরঞ্জক ও জনগণের দ্বারা সৎকৃত বা সম্মানিত হয়; এবং (৩৮৯) তাহার সুখ সর্বদা সুপ্রসাদযুক্ত বা শান্তিময় হইয়া থাকে॥ ১৯১॥

যে-ব্যক্তি স্তূপে গন্ধদ্রব্যদ্বারা অনুলেপন প্রদান করে, সে শ্রেষ্ঠ চক্রবর্তী রাজা, শ্রেষ্ঠ অমাত্য, পুণ্যবান্ গৃহপতি, এমন কি জ্ঞানলাভ করিয়া (জ্ঞান)প্রভাবিস্তারী ধর্মের স্বামীও (প্রধান উপদেশকও) হইতে পারে॥ ১৯২॥

যে-ব্যক্তি জিনের চৈত্যসমূহে মণিময় হার প্রদান করে, সে আনন্দিত-চিত্ত, হর্ষযুক্ত, বেগবান্ হইয়া সর্বসুলক্ষণসহকারে মহাপ্রতাপশালী ও (অপরের দ্বারা) গুরুবৎ সম্মানিত চক্রবর্তী রাজা হইতে পারে॥ ১৯৩॥

সে মনোরম, সুখবিধায়ক, বিচিত্রবর্ণময় ও দর্শনীয় মণিময় বিমান (হর্ম্য)

प्रासादमग्र रतनामय च
महारहाहि स्फूट वेदिकाहि ।।१६४।।
सो राजधानी लभते विशिष्टा
नारीगणेहि नरसप्रपूरा ।
समा सुजाता सुविभक्तरूपा
प्रभूतभोगा बहुशो समन्ता ।।१६५।।
सुभिक्षक्षेमा अपगतशर्करा
पुष्पावकीर्णा स्फुटावसक्तदामा ।
सुमनोज्ञघोषा प्रियदर्शनीया
(३६०) अन्तिष्ठगुप्ता बहुशालिमध्ये ।।१६६।।
उद्यानरम्या शुभरुतसन्निनादा
जालविचित्रा सुखसप्रवेशा ।
ध्वजपताकाहि स्फुटा सुरम्या
छत्रेहि च्छन्ना शुभदर्शनीया ।।१६७।।
न तत्र चोरा न शठा न धूर्ता
राज्ये भवन्ति परवित्तहानी ।
ईर्यापथेन उपपेत सत्वा
विजिते सन्ति सदा मैत्रचित्ता ।।१६८।।

---

এবং রত্নময় মহার্হ (মহামূল্য) বেদিকাদ্বারা শোভমান শ্রেষ্ঠ প্রাসাদ লাভ করিতে পারে॥ ১৯৪॥

সে নারীগণদ্বারা বিশিষ্ট ও নরগণদ্বারা পরিপূর্ণ, সমভূমিস্থিত, উত্তমরূপে নির্বেশিত, স্তরে স্তরে সুবিভক্ত ও চারিদিকে প্রভূত ভোগদ্রব্যদ্বারা সমন্বিত রাজধানী লাভ করিতে পারে॥ ১৯৫॥

(এই রাজধানী) খাদ্যসামগ্রীর প্রাচুর্যে মঙ্গলময়, ইহাতে কঠিন প্রস্তরখণ্ড দূরীকৃত হইয়াছে, ইহাতে পুষ্পসমূহ বিক্ষিপ্ত আছে, সুন্দরভাবে দাম বা মাল্য-সমূহ ইহাতে আসক্ত রহিয়াছে, ইহাতে মনোরম ঘোষ বা শব্দসমূহ শ্রুত হয়, ইহা (জনগণের) অত্যন্ত প্রিয় ও দর্শনীয়, এবং (৩৯০) বহু শালিক্ষেত্রমধ্যে ইহার মধ্যস্থান সুরক্ষিত আছে॥ ১৯৬॥

(এই রাজধানী) উদ্যানরাজিদ্বারা রমণীয়, ইহাতে মঙ্গলময় (পক্ষিসমূহাদির) উত্তম নিনাদ শ্রুত হয়, ইহা জাল (অর্থাৎ গবাক্ষজাল)-দ্বারা বিচিত্র, ইহার প্রবেশ-দ্বার সুখকর, ইহা ধ্বজ ও পতাকাসমূহদ্বারা পরিস্ফুট ও অত্যন্ত রমণীয় এবং ইহা ছত্রসমূহদ্বারা আচ্ছন্ন থাকায় সুন্দর ও দর্শনীয় প্রতীয়মান হয়॥ ১৯৭॥

अतश्च देवां व्रजते सुपुण्यो
स्वर्गेषु भोति परिपृच्छनीयो ।
किं कार्य शुक्लं कथमाचरेम
यदा व्रजेम इतो मर्त्यलोकं ।।१९९।।
बुद्धांश्च क्षिप्रं लभे दक्षिणीयां
पश्यित्व सो पूजति लोकनाथां ।
बोधाय च्छन्दं जनयति पूजं कृत्वा
तेनैव बुद्धा हतरज व्याकरोन्ति ।।२००।।
बहुज्ञानी भवति महानुभावो
विशेषभूमिस्थितो अग्रसत्वो ।
चित्तप्रसादं भगवतो एकं कृत्वा
कप्लसहस्रं जहे दुर्गतीयो ।।२०१।।
आरोचयामि इमु भाषमाणो
मा कोचि कांक्षां जने भाषतो मे ।
(३६१) मा बुद्धज्ञानं क्षिपिया अवीचिं
भवेय पश्चा सुदु:खितो कृच्छ्रप्राप्तः ।।२०२।।

---

সেই রাজ্যে পরের বিত্তনাশক চোর, শঠ ব্যক্তি ও ধূর্ত লোক নাই। এই বিজিতে বা রাজ্যে সত্ত্ব বা লোকসমূহ ঈর্যাপথে (অর্থাৎ গমনাদি চারিপ্রকার দেহাবস্থান-সম্বন্ধে) উত্তমরূপে অবস্থান করিয়া সর্বদাই মৈত্রী বা বন্ধুত্বপূর্ণ চিত্ত লইয়া বাস করে॥ ১৯৮॥

এই স্থান হইতে (সেই) সুপুণ্যবান্ ব্যক্তি (দেবলোকে) দেবগণের নিকট যাইয়া উপস্থিত হয় এবং সেই স্বর্গলোকসমূহে সে (দেবগণদ্বারা) পরিপৃষ্ট বা জিজ্ঞাসিত হয়—"এই স্থান হইতে যখন আমরা মর্ত্যলোকে যাইব তখন আমরা কোন্ শুদ্ধকর্ম কেমনভাবে আচরণ করিব"॥ ১৯৯॥

সেই ব্যক্তি অতি শীঘ্র পূজার্হ বুদ্ধগণকে লাভ করিতে পারে এবং সে লোকনাথ-দিগের দর্শন পাইয়া তাঁহাদিগকে পূজা করে। তাঁহাদের পূজা করিয়া সে বোধি বা সম্যক্‌প্রজ্ঞালাভের জন্য (মনে) অভিলাষ উৎপাদন করে। এবং সেই কারণেই হত-রজস্ক বুদ্ধগণ (তাহার বিষয়ে) এইরূপ ঘোষণা প্রকাশ করেন॥ ২০০॥

"এই ব্যক্তি মহাজ্ঞানী ও মহাপ্রতাপশালী হইবে এবং এই শ্রেষ্ঠ জীব বিশিষ্ট (ধর্ম-)ভূমিতে অবস্থিত রহিবে। সে ভগবান্ বুদ্ধদেবের প্রতি একটিমাত্রও বিশ্বাসভাব পোষণ করিয়া সহস্রকল্পমধ্যে নব দুর্গতি পরিহার করিতে পারিবে"॥ ২০১॥

"তাহার সম্বন্ধে বলিতে গিয়া আমি ইহা প্রকাশ করিতেছি এবং আমি যাহা

यो जालकानि उपनये चेतियेसु
लोकप्रदीपे महापुण्यक्षेत्रे ।
सो मारजाल विधापिय अप्रमत्तो
भोति नरेन्द्रो दशबलो निष्क्लिशो ।।२०३।।
अपायभूमि विजहति अप्रमत्तो
सदा च बुद्ध हतरज सत्करोति ।
सदा च भोति वल(र)-चक्रवर्ती
समन्तलोके उपगत पुण्यवन्तो ।।२०४।।
देवेषु भोति मरुपति पूजनीयो
दिव्य च आयु लभे तत्र क्षिप्र
यश च दिव्य तथापि च दिव्यवर्णं
दिव्य च सौख्य असदृशमीश्वरीय ।।२०५।।
रूपा च शब्दान् तथ पुनर्गन्धश्रेष्ठा
स्प्रष्टव्या तथा लभे देवभूतो ।
उल्लोकनीयो भवति महानुभावो
न कामतृष्णा जनयति अप्सरासु ।।२०६।।

---

বলিব (ইহাতে) যেন কেহ সংশয় উৎপাদন না করে এবং (৩১১) (তাহা করিয়া) সে যেন বুদ্ধের জ্ঞান হারাইয়া অবীচি-নামক নরকলাভপূর্বক পরে অত্যন্ত দুঃখশালী ও কষ্টপ্রাপ্ত না হয়"॥ ২০২॥

যে-ব্যক্তি চৈত্যসমূহে লোকপ্রদীপস্বরূপ ও মহাপুণ্যের আধার (বুদ্ধের) উদ্দেশ্যে জালক (বা শনসূত্রগ্রথিত জালসমূহ) উপস্থাপিত করে, সে অপ্রমাদী হইয়া মারের বিস্তৃত জাল বা পাশ নিক্ষেপ করিয়া বা সরাইয়া ফেলিয়া রাজা, বা ক্লেশ-বিহীন দশবল (বুদ্ধ) হইতে পারে॥ ২০৩॥

(সে-ব্যক্তি) বিপদের স্থান পরিহার করিতে পারে এবং সর্বদা হতরজস্ক বুদ্ধের প্রতি সৎকার বা সম্মান প্রদর্শন করিতে পারে। এবং সে সদা শ্রেষ্ঠ চক্রবর্তী রাজা হইতে পারে ও সমস্ত লোকে পুণ্যবান্ বলিয়া পরিজ্ঞাত হইতে পারে॥ ২০৪॥

(সে-ব্যক্তি) দেবগণমধ্যে পূজনীয় দেবরাজ হইতে পারে, এবং সেখানে সে শীঘ্রই দিব্য আয়ুষ্কাল, দিব্য যশঃ, তথা দিব্য বর্ণ বা সৌন্দর্য, দিব্য সুখ ও অতুলনীয় ঐশ্বর্য লাভ করিতে পারে॥ ২০৫॥

(সে-ব্যক্তি) দেবভূত হইয়া (দেবলোকে) রূপ, শব্দ ও শ্রেষ্ঠ গন্ধ এবং স্পর্শ-বিষয়সমূহ লাভ করিতে পারিবে। মহাপ্রতাপশালী হইয়া সে (দেবগণেরও) ঊর্ধ্ব দৃষ্টি আকর্ষণ করিতে পারিবে এবং (সেখানে) সে অপ্সরাদিগের প্রতি কোন কাম-তৃষ্ণা উৎপাদন করিবে না॥ ২০৬॥

ततो च्यवित्व व्रजति मनुष्यलोकं
सुगन्धिताङ्गो भवति विशिष्टवर्णो ।
न पारिहाणिं लभते कदाचित्
छोरेत्व जालं जिनचेतियेसु ।।২০৭।।
(৩৪২) शूरो च भवतिं दृढव्रतो अप्रमत्तो
न कामभोगे सुरतिं जनेति ।
नैष्क्रम्यतो भवति अदीनचित्तो
छोरेत्व जालं जिनचेतियेषु ।।২০৮।।
सो अक्षणानि परिवर्जयित्वा
क्षणा च तस्य भवन्ति विशिष्टा ।
बुद्धान पूजां अतुलियां सो करोति
छोरेत्व जालं जिनचेतियेषु ।।২০৯।।
न बोधिचित्तं विजहति सो कदाचित्
न खण्डशीलो भवति असंवृतो वा ।
धर्मं विरागं लभे सो विशुद्धं
छोरेत्व जालं जिनचेतियेषु ।।২১০।।
दौर्वर्णियं च जहे सर्वकालं
दौष्प्रज्ञियं च विजहति सो अशेषं ।

---

সেই (দেবলোক) হইতে চ্যুত হইয়া (অর্থাৎ ইহা ছাড়িয়া আসিয়া) মানুষ লোকে (ফিরিয়া) আসে এবং (সেখানে) সে সুগন্ধযুক্ত অঙ্গ পাইয়া বিশিষ্ট বর্ণ বা রূপ প্রাপ্ত হয়। যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে জাল বা শণসূত্রনির্মিত জাল বিস্তৃত করে, সে কোন ক্ষতি প্রাপ্ত হয় না॥ ২০৭॥

(৩৪২) যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে জাল বিস্তৃত করে, সে অপ্রমাদী, দৃঢ়-ব্রত ও শূর হইতে পারে; সে কাম্যবস্তুর ভোগে উৎকট অনুরাগ উৎপাদন করে না এবং সে সংন্যাস লইয়া (অথবা, সংসার ত্যাগ করিয়া) উচ্চচিত্ত হইতে পারে॥ ২০৮॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে জাল বিস্তৃত করে, সে সব অক্ষণ বা দুঃসময় পরিহার করিতে পারে; এবং তাহার বিশিষ্ট ক্ষণসমূহ অর্থাৎ উত্তম অবসর উপস্থিত হয়। সে বুদ্ধগণের প্রতি অতুলনীয় পূজা বিধান করিতে পারে॥ ২০৯॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে জাল বিস্তৃত করে, সে কখনই বোধি বা সম্যক্-প্রজ্ঞালাভবিষয়ে চিত্ত ত্যাগ করে না। তাহার শীল বা সচ্চরিত্র খণ্ডিত হয় না এবং সে সংবরণ বা সংযমবিহীন হয় না। সে রাগ বা বিষয়ানুরাগশূন্য বিশুদ্ধ ধর্ম লাভ করে॥ ২১০॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে জাল বিস্তৃত করে, সে সর্বসময়ে দুর্বর্ণতা বা

यो जालकानि उपनये चेतियेसु
लोकप्रदीपे महापुण्यक्षेत्रे ।
सो मारजाल विधापिय अप्रमत्तो
भोति नरेन्द्रो दशबलो निष्किलेशो ॥२०३॥
अपायभूमि विजहति अप्रमत्तो
सदा च बुद्ध हतरज सत्करोति ।
सदा च भोति वल(र)-चक्रवर्ती
समन्तलोक उपगत पुण्यवन्तो ॥२०४॥
देवेषु भोति मरुपति पूजनीयो
दिव्य च आयु लभे तत्र क्षिप्र
यश च दिव्य तथापि च दिव्यवर्णं
दिव्य च सौख्य असदृशमीश्वरीय ॥२०५॥
रूपा च शब्दान् तथ पुनर्गन्धश्रेष्ठा
स्पृष्टव्या तथा लभे देवभूतो ।
उल्लोकनीयो भवति महानुभावो
न कामतृष्णा जनयति अप्सरासु ॥२०६॥

---

বলিব (ইহাতে) যেন কেহ সংশয় উৎপাদন না করে এবং (৩১১) (তাহা করিয়া) সে যেন বুদ্ধের জ্ঞান হারাইয়া অবীচি নামক নরকলাভপূর্বক পরে অত্যন্ত দুঃখশালী ও কষ্টপ্রাপ্ত না হয়"॥ ২০২॥

যে-ব্যক্তি চৈত্যসমূহে লোকপ্রদীপস্বরূপ ও মহাপুণ্যের আধার (বুদ্ধের) উদ্দেশ্যে জালক (বা শণসূত্রগ্রথিত জালসমূহ) উপস্থাপিত করে, সে অপ্রমাদী হইয়া মারের বিস্তৃত জাল বা পাশ নিক্ষেপ করিয়া বা সরাইয়া ফেলিয়া রাজা, বা ক্লেশ-বিহীন দশবল (বুদ্ধ) হইতে পারে॥ ২০৩॥

(সে-ব্যক্তি) বিপদের স্থান পরিহার করিতে পারে এবং সর্বদা হতরজস্ক বুদ্ধের প্রতি সৎকার বা সম্মান প্রদর্শন করিতে পারে। এবং সে সদা শ্রেষ্ঠ চক্রবর্তী রাজা হইতে পারে ও সমস্ত লোকে পুণ্যবান্ বলিয়া পরিজ্ঞাত হইতে পারে॥ ২০৪॥

(সে-ব্যক্তি) দেবগণমধ্যে পূজনীয় দেবরাজ হইতে পারে, এবং সেখানে সে শীঘ্রই দিব্য আয়ুষ্কাল দিব্য যশঃ, তথা দিব্য বর্ণ বা সৌন্দর্য, দিব্য সুখ ও অতুলনীয় ঐশ্বর্য লাভ করিতে পারে॥ ২০৫॥

(সে-ব্যক্তি) দেবভূত হইয়া (দেবলোকে) রূপ শব্দ ও শ্রেষ্ঠ গন্ধ এবং স্পর্শ-বিষয়সমূহ লাভ করিতে পারিবে। মহাপ্রতাপশালী হইয়া সে (দেবগণেরও) ঊর্ধ্বদৃষ্টি আকর্ষণ করিতে পারিবে এবং (সেখানে) সে অপ্সরাদিগের প্রতি কোন কাম-তৃষ্ণা উৎপাদন করিবে না॥ ২০৬॥

ततो च्यवित्व व्रजति मनुष्यलोकं
सुगन्धिताङ्गो भवति विशिष्टवर्णो ।
न पारिहाणि लभते कदाचित्
छोरेत्व जालं जिनचेतियेसु ।।२०७।।

(३९२) शूरो च भवतिं दृढव्रतो अप्रमत्तो
न कामभोगे सुरतिं जनेति ।
नैष्क्रम्यतो भवति अदीनचित्तो
छोरेत्व जालं जिनचेतियेषु ।।२०८।।

सो अक्षणानि परिवर्जयित्वा
क्षणा च तस्य भवन्ति विशिष्टा ।
बुद्धान पूजां अतुलियां सो करोति
छोरेत्व जालं जिनचेतियेषु ।।२०९।।

न बोधिचित्तं विजहति सो कदाचित्
न खण्डशीलो भवति असंवृतो वा ।
धर्म विरागं लभे सो विशुद्धं
छोरेत्व जालं जिनचेतियेषु ।।२१०।।

दौर्वर्णियं च जहे सर्वकालं
दौष्प्रज्ञियं च विजहति सो अशेषं ।

---

সেই (দেবলোক) হইতে চ্যুত হইয়া (অর্থাৎ ইহা ছাড়িয়া আসিয়া) মানুষ লোকে (ফিরিয়া) আসে এবং (সেখানে) সে সুগন্ধযুক্ত অঙ্গ পাইয়া বিশিষ্ট বর্ণ বা রূপ প্রাপ্ত হয়। যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে জাল বা শণসূত্রনির্মিত জাল বিস্তৃত করে, সে কোন ক্ষতি প্রাপ্ত হয় না॥ ২০৭॥

(৩৯২) যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে জাল বিস্তৃত করে, সে অপ্রমাদী, দৃঢ়-ব্রত ও শূর হইতে পারে; সে কাম্যবস্তুর ভোগে উৎকট অনুরাগ উৎপাদন করে না এবং সে সংন্যাস লইয়া (অথবা, সংসার ত্যাগ করিয়া) উচ্চচিত্ত হইতে পারে॥ ২০৮॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে জাল বিস্তৃত করে, সে সব অক্ষণ বা দুঃসময় পরিহার করিতে পারে; এবং তাহার বিশিষ্ট ক্ষণসমূহ অর্থাৎ উত্তম অবসর উপস্থিত হয়। সে বুদ্ধগণের প্রতি অতুলনীয় পূজা বিধান করিতে পারে॥ ২০৯॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে জাল বিস্তৃত করে, সে কখনই বোধি বা সম্যক্-প্রজ্ঞালাভবিষয়ে চিত্ত ত্যাগ করে না। তাহার শীল বা সচ্চরিত্র খণ্ডিত হয় না এবং সে সংবরণ বা সংযমবিহীন হয় না। সে রাগ বা বিষয়ানুরাগশূন্য বিশুদ্ধ ধর্ম লাভ করে॥ ২১০॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে জাল বিস্তৃত করে, সে সর্বসময়ে দুর্বর্ণতা বা

विशेषप्राप्तो विचरति सर्वलोके
छोरेत्व जाल जिनचेतियेषु ।।२११।।
लाभी च भोति शुचिभोजनाना
वस्त्रा विशिष्टा लभे सुवर्णचित्रा ।
रङ्गोपपेता सुरुचिरदर्शनीया
छोरेत्व जाल जिनचेतियेषु ।।२१२।।
अभ्युद्धरित्वान जिनचेतियेषु
निर्माल्य तुष्टो प्रमुदितो वेगजातो ।
दु खा खरा वाच (?) जुगुप्समानो
(३९३) आरागये सो दशबलसार्थवाह ।।२१३।।
प्रासादिको भवति विशुद्धकायो
उल्लोकनीयो बहुजनपूजितो च ।
न तस्य राजा भवे दुष्टचित्तो
यो चेतिये अपनयि जीर्णपुष्प ।।२१४।।
कुमार्ग तस्यापिहिता भवन्ति
यो शीलस्कन्धे स्थितो बोधिसत्वो ।

---

কুরূপ পরিহার করিতে পারে এবং সে অশেষপ্রকার দুষ্প্রজ্ঞতা বা দোষযুক্ত প্রজ্ঞা বা জ্ঞান পরিহার করে। সে সর্বলোকে বৈশিষ্ট্য প্রাপ্ত হইয়া বিচরণ করে॥ ২১১॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে জাল বিস্তৃত করে, সে পবিত্র খাদ্যসামগ্রী লাভ করে এবং সে বিশিষ্ট উত্তমবর্ণযুক্ত ও বিচিত্র (অথবা, স্বর্ণকারুকার্যদ্বারা বিচিত্র), উত্তম রঙ্‌দ্বারা রঞ্জিত এবং অত্যন্ত মনোরম ও দর্শনীয় বস্ত্রসমূহ লাভ করিতে পারে॥ ২১২॥

যে-ব্যক্তি জিনগণের চৈত্যসমূহে শুষ্ক পুষ্পমালাসমূহ উঠাইয়া নেয়, সে তুষ্ট, আনন্দিত ও বেগযুক্ত (বা উদ্যমী) হয়। সে দুঃখবিধায়ক কর্কশ বাক্য (উচ্চারণ করিতে) ঘৃণা বোধ করে এবং (৩৯৩) সে সার্থবাহ (বা গণ-নায়ক) দশবল বা বুদ্ধের প্রিয়তা উৎপাদন করিতে পারে অর্থাৎ তাহার প্রতি তাঁহাকে অনুরাগযুক্ত করিতে পারে॥ ২১৩॥

যে-ব্যক্তি চৈত্য হইতে জীর্ণ পুষ্প অপনয়ন করে (ফেলিয়া দেয়), সে বিশুদ্ধ কায় প্রাপ্ত হইয়া (বুদ্ধের প্রতি) বিশ্বাসযুক্ত হয় এবং সে বহুজনদ্বারা পূজিত হয় ও (সকলে) তাহার দিকে ঊর্ধ্বদৃষ্টি ক্ষেপ করে, তাহার প্রতি রাজা দোষযুক্ত চিত্তভাব পোষণ করেন না॥ ২১৪॥

যে বোধিসত্ত্ব শীলসমূহের আচরণে অবস্থিত হইয়া, জিনগণের চৈত্যসমূহ

अभ्युद्धरेया जिनचेतियेषु
ओसिरे पुष्प पुरिमं मिलानं ।।२१५।।
शोकं दोषं च जहे सर्वकालं
रागां च काये जहे सर्व अशेषां ।
आश्वासप्राप्तो सो अनन्तकल्पां
यो चेतिये अपनये जीर्णपुष्पं ।।२१६।।
बुद्धो च भोति सह(हा)सार्थवाहो
अनन्ततेजेन मरुपूजनीयो ।
अलंकृतो भवति विशुद्धकायो
यो चेतिये अपनये जीर्णपुष्पं ।।२१७।।
पंच ददेया शुभदिव्यपुष्पां
मान्दारवां अथ पाटलां वा (निर्माल्यां) ।
यो जीर्ण पुष्पं अपनये चेतियेषु
विपाकु तस्य भवति स शोभमानो ।।२१८।।
न तस्य काये क्रमति विषं न शस्त्रं
हुताशनं ज्वलितो अग्निस्कन्धो ।
(३६४) चौरा पि तं न प्रसहन्ति पापा
यो जीर्ण पुष्पं अपनये चेतियेषु ।।२१९।।

---

হইতে কুড়াইয়া লইয়া পূর্বতন ম্লান পুষ্প অপসৃত করেন, তাঁহার কুমার্গ (গর্হিত ধর্মদর্শন) বন্ধ হইয়া যায়॥ ২১৫॥

যে-ব্যক্তি চৈত্য হইতে জীর্ণ পুষ্প তুলিয়া ফেলিয়া দেয়, সে অনন্তকল্পমধ্যে (লোকের) আশ্বাস প্রাপ্ত হইয়া সর্বকালে শোক ও দ্বেষ পরিহার করিতে পারে, এবং সে সর্বপ্রকার বিষয়ানুরাগ অশেষভাবে ত্যাগ করিতে পারে॥ ২১৬॥

যে-ব্যক্তি চৈত্য হইতে জীর্ণ পুষ্প তুলিয়া ফেলিয়া দেয়, সে পৃথিবীর সার্থবাহ বা নায়করূপে হইয়া অনন্ত তেজোবশতঃ দেবগণের পূজনীয় হইতে পারে এবং সে বিশুদ্ধ কায় প্রাপ্ত হইয়া বিভূষিত হইতে পারে॥ ২১৭॥

যে-ব্যক্তি চৈত্য হইতে জীর্ণ পুষ্প তুলিয়া ফেলিয়া দেয়, এবং (তৎপরিবর্তে) পাঁচটি (করিয়া) মন্দার ও পাটলী নামক শুভ দিব্যপুষ্প প্রদান করে, তাহার শোভনীয় বিপাক বা সুফল (লাভ) হইতে পারে॥ ২১৮॥

যে-ব্যক্তি চৈত্য হইতে জীর্ণ পুষ্প তুলিয়া ফেলিয়া দেয়, তাহার শরীরে কোন বিষপ্রয়োগ বা শস্ত্রপাত ঘটে না, কিংবা অগ্নি বা প্রজ্বলিত অলাতখণ্ড (তদুপরি) বিক্ষিপ্ত হয় না, এবং (৩৯৪) পাপাচারী চোরেরাও তাহার উপর কোন অত্যাচার করিতে সমর্থ হয় না॥ ২১৯॥

